জীবনের গোপন কথা এখন জানল এই খাতাটি। অর্থাৎ তিনি নিজে। অকারণে তিনি তাঁর গজলে লেখেননি 'নিজেকে ছাড়া তো তুমি প্রাণের সখা তো কোন পেলে না ..'

খোলাখুলিভাবে আর নিজের আত্মমর্যাদা ক্ষুণ্ণ না করে নিজেকে সব ঘটনা জানাতে থাকলেন।

তনবালকে তাঁর উপহার দেওয়া তরবারিটি সম্বন্ধেও.. দুর্ভাগা চাগ্রাকদেব সম্বন্ধেও.. তাঁব জুতোহীন পাগুলি কেমন ধারাল পাথরে ভর্তি পাহাড়ী পথে চলতে অভ্যস্ত হয়ে গেছে সেকথাও।... সব কিছুই স্থান পেল খাতাটিতে, লিখতে লিখতে বাবর অনুভব করলেন কী অনুপ্রেণার জোয়ার লেগেছে তাঁর মনে. যেন মত্ত হয়েছেন কবিতা রচনায়।

শাসনকর্তার বংশে জন্মলাভ করার কারণে শাসনকর্তার ভাগ্য থেকে রেহাই যখন পেলেনই না তখন তাঁর সমস্ত দুঃখকষ্ট যন্ত্রণাব সত্যনিষ্ঠ বর্ণনাই দেবেন তিনি। যে সব শাসককে জানেন বাবর তাদের কেউই খোলাখুলিভাবে এসব কথা বলেননি কখনও। কিন্তু সত্যকথা জানার জন্য লোকে সর্বদাই আগ্রহী। আর যদি সে আগ্রহ সামান্য একটুখানিও মিটাতে পেবে থাকেন তাহলে খোদাতালা তাঁকে যে প্রতিভা দিয়েছেন তা বৃথা যাবে না আব লোকেও শিক্ষা নিতে পাববে তাঁব অসফল জীবন থেকে।

লোকেরা, অন্যরা.. কিন্তু তাহলে কেবল নিজেব জনাই নিজেব বিবেককে শান্ত করার জন্যই লিখছেন না তিনি? তাহলে এও হল কবিতা, কবিতাও বচনা করা হয় নিজের হৃদয়ের আকাঙ্ক্ষা মিটানর জন্য, যা অন্যের হৃদয়কে আকর্ষণ করে, যা গান হয়ে দাঁড়ায় সবার জন্য এই কি সুখ নয়? তববাবিব ভয় দেখিয়ে দখল করলে তববারির ভয়ে ছেড়ে দিতেও হয়। কিন্তু কবি বা সত্যসন্ধানী ইতিহাসকারের কলমের লেখা কিছুতেই ছিনিয়ে নেওয়া যায় না।

ভৃত্যেরা কখন বাতি জ্বালিয়ে এনে রেখে গেছে তা লক্ষ্যই করেননি বাবর: প্রায় সারারাত খাবারজল কিছু ছুঁলেন না, লিখে চললেন।

৬

ভোর হবার আগে এসে পৌঁছল তাহির।

বাবব তখুনি ডেকে পাঠালেন তাকে আন্দিজানেব ঘটনাবলী জানাব জন্য।

বাবরের তাঁবুতে বসে বাতির আলোয় তাহির অনেকক্ষণ ধরে বলতে লাগল। প্রধান খবব হল — আন্দিজান শয়বানীর দখলে। শহব লুণ্ঠিত। শহব পুরোপুরি দখলে চলে যাওয়ার পরে মারা পড়ে অনেক আন্দিজানবাসী। বাববেব দ্বিতীয় চবও মাবা পড়ে তখন।

তাহির এত ক্লান্ত যে টলছে দাঁড়িয়ে দাঁড়িয়ে। বাবর বসে তাকেও বসতে বললেন।

সব ঘটনা এমনভাবে জানল কি করে তাহির? আন্দিজানের কাছে খাজাকাত্তা গ্রামে এক জমিদারের কাছে গাড়োয়ানের কাজ নিয়েছিল সে। সে যে আসলে কে তা বুঝতে পারেনি জমিদার। সব কথাবার্তা মন দিয়ে শুনত তাহির, সতর্কভাবে জিজ্ঞাসাবাদ করত সবাইকে। আর যখন শহরে জমিদারের দোকানে মাল নিয়ে গেল, তখন নিজের চোখেই দেখল অনেক কিছু।

আন্দিজানের নিকটবর্তী যুদ্ধক্ষেত্রে হারস্বীকার করে তনবাল দুর্গের মধ্যে বন্ধ হয়ে বসে থাকে। আরম্ভ হল অবরোধ। দুর্গে দেখা দেয় খাদ্যাভাব, রোগের প্রকোপ, মতবিরোধ। ('যেমন দেখা দেয় সমরখন্দে,' ভাবলেন বাবর।) যে বেগরা একসময় বাবরকে ছেড়ে তনবালের কাছে গিয়ে যোগ দিয়েছিল, তারাই এখন তনবালকে ফেলে পালিয়েছে শয়বানী খানের কাছে। খানের সেনাদল শেষপর্যন্ত ঢোকে শহরে। আহমদ তনবাল তার ভাইদের আর অন্তরঙ্গদের নিয়ে দুর্গে লুকিয়ে থাকেন, আন্দিজানের দুর্গ শহরের বাড়িগুলি থেকে বেশি দূরে নয়, আশেপাশের বাড়িগুলির ছাত থেকে দুর্গকে আক্রমণ করা সহজ। শয়বানীর মত আহমদ তনবালও তা জানে। এক বৃদ্ধকে খানের কাছে পাঠায় এই কথা বলতে আদেশ দিয়ে 'গাজী খালিফা অব মোকাদ্দস ইমামকে আমি দিয়ে দেব আমার সঞ্চিত সমস্ত ধনসম্পদ, গোটা হারেম, ওঁর খিদমতগার হব আমার [illegible] শখুন।' বৃদ্ধ ফিরে এল না। আরম্ভ হল আক্রমণ আতঙ্কে তনবাল ও তার ভাইয়েরা দুর্গের ফটক খুলে বাইরে এল তরবারিগুলি কাঁধে ঝুলছে – অর্থাৎ তারা আত্মসমর্পণ করছে। তৈমুর সুলতান অনুচরদের আদেশ দিল বন্দী করে নিয়ে যাবার দরকার নেই মাথা কেটে ফেল।' তনবাল আর তার ভাইদের টুকরো টুকরো করে কেটে ফেলা হল। কাটামাথাগুলো বস্তায় ভরা হল

'হয়ত শয়বানীকে দেখাবার জন্য' বলে শেষ করল

'খোদাতালা সত্যদ্রষ্টা।' বেরিয়ে এল বাবরের মুখ থেকে

কেমন প্রতিশোধ। বিশ্বাসঘাতক তার ওপর, বাবরের ওপর তরবারি তুলেছিল, আর এখন নিজেই কাটা পড়ল তরবারির ঘায়ে নিষ্ঠুর তনবাল খাজা আবদুল্লাকে ঝুলিয়ে দিয়েছিল ঐ দুর্গের ফটকেই, তার শাস্তি, সেই ফটকের কাছেই তাকেও যন্ত্রণাকর মৃত্যু বরণ করতে হল। বেচারী চাপকদের মাথাগুলোর শোধ উঠল —বস্তা থেকে গড়িয়ে পড়ল তনবাল ও তার ভাইদের মাথাগুলো আর শয়বানী—কল্পনা করলেন বাবর —ঘৃণাভরে সেগুলোকে দেখছে, জুতোর ডগা দিয়ে ঘুরিয়ে। কোনোটি এদের মধ্যে সেই হোঁৎকা আহমদ তনবাল, যাকে নিয়ে এত ঝামেলা, দেখাও তো, তার মুখ দেখিনি তো কখনও, সুযোগ হয়নি। কিন্তু ঘৃণা হবে শয়বানীর সে মুণ্ডুটা হাতে নিতে হনুর হাড়দুটো অসম্ভব উঁচু, সামান্য কয়েকগাছি দাড়ি।

এই দৃশ্য কল্পনা করে এমন অভিভূত হয়ে পড়লেন যে বারবার বলতে লাগলেন 'সত্যদ্রষ্টা খোদাতালা।'

নিষ্ঠুর ন্যায়বিচার? প্রতিশোধ? কিন্তু নিষ্ঠুরতায় শয়বানী আহমদ তনবালকেও ছাড়িয়ে গেছে! প্রতিশোধের তরবারি এমন রক্তপিপাসু খানের হাতে কেন তুলে দিলেন খোদা?

আবার অন্যদিক থেকে ভাবলে—বিচ্ছিন্ন, বিভক্ত মাভেরান্নহরকে একত্রিত করার যে মহান উদ্দেশ্য ছিল বাবরের, অবিভক্ত, শক্তিশালী মাভেরান্নহর, তাঁর, বাবরের—তা কি এখন করতে পারল শয়বানী খান? তাহলে কেন তিনি পারলেন না, বাবর? কিসে শয়বানী খান বেশি শক্তিশালী? খলতা, নিষ্ঠুরতায়?

ঠিক, এই নশ্বর দুনিয়ায়—বিজেতা হতে গেলে এখন শয়বানীর মতো অমনই হতে হবে। আর তিনি, বাবর, হতে চেয়েছিলেন জ্ঞানালোকপ্রাপ্ত শাসক, অনেক সময় ও শক্তিব্যয় করেছেন কাব্য, শিল্প ও স্থাপত্যের পিছনে, চিন্তা করেছেন মানবতার কথা,—এই সব কারণেই তিনি হেরে গেছেন শয়বানীর কাছে। কিন্তু কোনটি বেশি গুরুত্বপূর্ণ—মানবতা না ক্ষমতাদখল সে যদি ঐক্যবদ্ধ মাভেরান্নহরেও হয় তাহলে? এ তো পরিষ্কার বোঝাই যাচ্ছে।

'জাঁহাপনা', তাহিরের ডাকে ছিন্ন হল তাঁর চিন্তাসূত্র। 'শুনেছি, খানের লোকরা আপনাকে খুঁজে বেড়াচ্ছে হন্যে হয়ে। হয়ত তারা ইতোমধ্যেই ইসফরা এসে পৌঁছেছে!'

হ্যাঁ, জীবন বাঁচাবার কথা ভাবতে হবে। আর ভাবতে হবে সংগ্রাম চালিয়ে যাওয়ার কথাও! তনবালের পরাজয় তাঁর স্বপ্নের ঝরনাধারার ওপর নামা আর একটি ধস। ঝরনার বাইরে বেরিয়ে আসার সব পথই বন্ধ হল... এখানে, তাঁর স্বদেশে। এই পর্বতশ্রেণী পার হয়ে অবিলম্বে খোরাসান পৌঁছাতে না পারলে শয়বানী শেষ সম্ভব পথটাও বন্ধ করে দেবে।

বাবর ভুলে গেলেন যে তাঁর সামনে বসে এক সামান্য নোকর। হতাশসুরে বললেন:

'কম কষ্ট সহ্য করেছি নাকি এখন আবার স্বদেশ ছেড়েও চলে যেতে হবে?'

বাবরের চোখে জল দেখে তাহির কষ্টে আত্মসংবরণ করল, কাঁপা ঠোঁটে বলল:

'আলমপনা, বিদেশে জীবনধারণ করা যে-কোনো লোকের পক্ষেই কষ্টকর, সে শাহ্‌ই হোক, সৈন্যই হোক বা চাষিই হোক।.. আমি আর ফিরতে পারব না কুভাতে, ফিরতে পারব না আমার জন্মস্থানে। কারণ আপনার কাছে কাজ করার জন্য প্রতিশোধ নেবে আমার উপর। আর তাছাড়া আরও এই কারণে... আপনাকে ছেড়ে যেতে পারব না... আন্দিজান থেকে এখানে আসার পথে আমি অনেক ভেবেছি। আপনার সঙ্গে থাকব আমি, সর্বত্র, সর্বদা।'

বাবর বহুদিনই জানেন যে তাহির সৎ, সাহসী যোদ্ধা আর সরল, বিশ্বাসপ্রবণ কৃষক। সে এমন লোক যার দৃঢ় বিশ্বাস যে সমস্ত হিংসা ও অন্যায়ের অবসান ঘটাতে পারে একমাত্র ন্যায়পরায়ণ শাসক।

'কিন্তু আমি তো তোমাদেব সবাব মনোমত শাসক হতে পাবিনি।' হঠাৎ বললেন বাবর যেন নিজেব চিন্তাধাবার উত্তরেই। 'ভবিষ্যতেও আমি তা হতে পাবব কি না – তাও জানা নেই। '

চুপ কবে বইল তাহিব। বাববও নীবব হয়ে গেলেন। এইভাবে পবস্পবেব মুখোমুখি তাঁবা বসে বইলেন—বিতাড়িত শাসক ও তাঁব ভৃত্য। তাঁবুব মোটা কাপড ভেদ কবে শোনা যাচ্ছে প্রস্থানোদ্যত বাতেব নীববতায় ক্রুদ্ধ ইসফবা নদীব গর্জন ক্রন্দন।

তাদেব দুজনেব মধ্যে অনেক পার্থক্য থাকলেও দুর্ভাগ্য কাছে টেনেছে তাদেব. এতবছব ধবে একসঙ্গে লডেছে তাবা বিভিন্ন যুদ্ধে, কখনও এমন অকপটভাবে মনেব কথা খুলে বলেনি পবস্পবেব কাছে। যেকথা অন্যসময়ে বাববকে বলতে পাবত না তাহিব, তা এখন সে বলতে লাগল বাদশাহেব আধোঅন্ধকাব তাঁবুতে বসে

'হুজুব, আমি একজন সামান্য নোকব, কিন্তু আপনাব কাছে কেমন যেন বাঁধা পড়ে গেছি। আপনাব কবিতা, সাহস, দয়ায় আমি জানি আপনাব ভবিষ্যৎ উজ্জ্বল। যাবা আপনাব ক্ষতি কবেছে, বক্ষা পেয়েছেন এও বড়ো ভাগ্যেব কথা।'

তাহিব এখন বড ভাইয়েব ভূমিকা নিয়েছে, বিপদেব সময়ে ছোট ভাইকে চাঙা কবে তোলাব চেষ্টা কবছে। সত্যিই বাববেব চেয়ে সে সাতবছবেব বড।

'ভাগ্য আপনাব সঙ্গে সৎমায়েব মতোই ব্যবহাব কবেছে নিষ্ঠুব লোকেদেব জন্য হয়েছে। তাদেব দিন শেষ হবে, এমন দিন আসবে যখন আপনাব মূল্য বুঝবে সবাই, জাহাপনা। আব এখন', বলতে বলতে উঠে দাডাল সে 'যত তাডাতাডি সম্ভব ইসফবা ছেডে চলে যাওয়া দবকাব। হীবাটও আপনাব পব নয় হুসেন বাইকাবা আপনাব আত্মীয়। হীবাটে আমাব মামা মুল্লা ফজলুদ্দিনেবও থাকাব কথা'

যে পাহাডগুলি পেবিয়ে যাবাব দবকাব, তাদেব তুষাবাবৃত চূডাগুলি আকাশেব নীল ঝলক দিয়ে মুগ্ধ কবে চোখকে, সমতলেব নিবাপদ দবজা থেকে দেখলে বোঝা যাবে না সেই খাডা পাহাড বেয়ে উপবে ওঠা কত কঠিন। উপবে উঠলে চোখ সাদা তুষাব মানুষেব কাছে মনে হবে যেন কাফন আব বিশাল বিশাল হিমবাহগুলি যেন মৃত্যুব চিবআশ্রয়।'

'এই বিপজ্জনক পথে যাত্রাব সময় নিজেব নিবাপত্তাব দাযিত্ব প্রথম আল্লাব ওপব, তাবপব তোমাব ওপব, তাহিববেগ '

তুষাবাবৃত ধাবাল চূডাসমেত বিশাল কালো কালো পাহাডগুলিব দিকে তাকিয়ে বাববেব আবাব মনে পডল ধসে চাপা পডা ঝবনাব কথা এই পাহাডেব সাবি পেবিয়ে ওপাশে পৌছতে পাববেন কি? সাবি তো একটা নয়। এই বিশাল পবতমালাব পিছনে পামিব। পামিবেব পবে হিমালয় আব হিন্দুকুশ



# ভাগ্যের আবর্তন

হীবাট। মার্ভ।

১

হীরাটের বাগানগুলিকে জলদানকারী স্বচ্ছতোয়া ইন্দ্‌জিল আর হিবিইরুদ নদীগুলিব দুই তীর ও জলের ওপব পড়েছে হলুদ পাতাব আচ্ছাদন; হীরাটের প্রখ্যাত আঙুর ও বেদানাব খেতের জলুস নেই, আঙুরলতার ও গাছের ন্যাড়া ডালপালায গ্রীষ্মেব সবুজের অবশেষ।

কিন্তু এই শহরে সবকিছু শরৎঋতুব ইচ্ছা অনুযায়ী হয় না। কান্দাহারের দিক থেকে হীরাটে প্রবেশ করার পথেব ধাব ববাবর যে হাজার হাজার নীলচেবুপালী পাইনগাছ আছে সেগুলি আগের মতই তাজা, উজ্জ্বল।

পাথরবাঁধান বিরাট জলাশয়—লোক যার নাম দিয়েছে হুসেন বাইকারার হ্রদ—তার চারদিকে আছে 'পাখির জিভ' গাছগুলি, সরু লম্বা পাতাওয়ালা। এই গাছগুলি পাতাপড়াঋতুর কবলে পড়ে না.

তাহির শুনেছে যে এই গাছের পাতাগুলি ক্ষত ব্যথাবেদনা সারাতে পারে। জলাশয় থেকে সামান্য দূরে ঘোড়া থামিয়ে সে নামল, ঘোড়ার লাগামটা ধরিয়ে দিল কাছেই একজন তরুণ নোকরের হাতে। তারপর এগিয়ে চলল জলাশয়ের তীর ধরে ঐ গাছের পাতা ছিঁড়ে নেবার উদ্দেশ্যে। এমন সময় কে যেন সামনে থেকে ডাক দিল তাকে:

'একটু দাঁড়ান, বেগ!'

একটা গাছের মোটা গুঁড়ির কাছে দাঁড়িয়ে একজন লোক। ভাল করে দেখল তাহির ফজলুদ্দিনমামা নাকি? কিন্তু এ লোকটিব দাড়িও মামার দাড়ির চেয়ে অনেক লম্বা আর মুখেও বার্ধক্যের ছাপ।

'বলুন,' থেমে পড়ে সসম্মানে বলল তাহিব।

লোকটিও তাকিয়ে বইল তাহিবেব ক্ষতচিহ্নাঙ্কিত মুখেব দিকে, এবাব বোধহয় গলাও চিনতে পাবল সে।

'তাহিব। ভাগিনা আমাব।'

মামাকে আলিঙ্গন কবাব জন্য হাত বাড়িয়ে ছুটে গেল তাহিব। হ্রদেব স্বচ্ছজলে তাদেব ছাযাগুলি মিলিত হল।

'ভাগিনা বে, তুই মাতৃভূমিব সুগন্ধ বয়ে এনেছিস আমাব জন্য। আল্লাহ্‌ব দোযায তুই বেঁচে আছিস ভাল আছিস।'

তাহিবেব আলিঙ্গন থেকে নিজেকে মুক্ত কবে নিলেন মুল্লা ফজলুদ্দিন কিন্তু একহাতে তাব হাতটা ধবে বইলেন আব অন্যহাতে গাল বেয়ে গড়িয়ে পড়া আনন্দাশ্রু মুছে নিলেন, ভাল কবে দেখলেন ভাগিনাব মজবুত, সুন্দব চেহাবাব দিকে। বূপোব কোমববন্ধ, দামী তববাবি, সাধাবণত বেগবা এমন পবে থাকে, তাছাড়া চেকমেনটাও চমৎকাব। আব বেগবা সাধাবণত যেমন পবে থাকে তেমন লোহাব মস্তকাববণ তাব ওপবে তাহিব লাগিয়েছে ছোট্ট বূপালী পতাকা। আহাবে তাহিব।

'ভাগিনা বে, তুই দেখি এখন শক্তিশালী বেগদেব একজন হয়ে উঠেছিস

'হ্যাঁ, আমি কুবচিবেগ— বাববেব ব্যক্তিগত দেহবক্ষীদেব নেতা।'

'ভাল, ভাল তোব ওপব যেন বদমাশ বেগদেব প্রভাব না পড়ে।'

'হুজুব সেজন্যই আমাকে নিয়েছেন কাবণ আগেব অনেক বেগবাই বিশ্বাসভঙ্গ কবেছে যাক, সেসব কথা। আপনাব খবব কি, মামা? কত খুঁজেছি আপনাকে কাউকে যে জিজ্ঞাসা কবব, জানব তা আমাব জানাশোনা কেও নেইও এখানে।'

সবেমাত্র চল্লিশ পেবিয়েছেন মুল্লা ফজলুদ্দিন কিন্তু বলিবেখাঙ্কিত মুখমণ্ডল বিষণ্ণভাবে সাদাছোঁযা লাগা দাড়িতে হাত বোলাতে বোলাতে বললেন

'বেঁচে আছি কববে যাবাব ডাক আসেনি এখনও। খোদা আমাকে সর্বকিছু থেকে বঞ্চিত কবেছেন, তাহিব। মহান নবাইয়েব সাহায্য পাব এই আশায় হাবাতে পৌঁছলাম, কিন্তু তিনিও শীঘ্রই বিদায় নিলেন নশ্বব দুনিয়া থেকে। অবশ্য তাব মৃত্যুব পবেও এখানে কিছু নির্মাণকার্য চলেছে কিন্তু এ বছব হুসেন বাইকাবা নিজেই চলে গেলেন আমাদেব ছেড়ে। সব নির্মাণকার্য স্থগিত বইল। স্থপতিদেব কোন কাজ নেই এখন। আমি এখন বই বাধাইয়েব কাজ কবি '

'মির্জা বাববেব সঙ্গে দেখা কবতে পাবেন তো?

'মির্জা বাবব নিজেই এখানে অতিথি তাছাড়া তিনি কি আমাব সঙ্গে দেখা কববেন?'

মামা আব খানজাদা বেগমকে নিয়ে কিছু গুজব তাহিবেবও কানে এসেছে

'মামা, যদি আমি একান্তে তাঁকে বলি আপনাব কথা? স্থপতিদেব পছন্দ কবেন তিনি।'

'পবে এসব কথা আলোচনা কবা যাবে'খন   ওঃ ভাগিনা বে! যেদিন থেকে শুনেছি যে মির্জা বাবব হীবাটে এসেছেন, সেদিন থেকেই ভাবছি ওঁব সেনাদলেব মধ্যে তুইও আছিস না কি! বাস্তাঘাটে বাববেব সৈন্যদেব দেখলেই তাকিয়ে থেকেছি তাদেব মুখেব দিকে   চল্, আমাব বাড়িতে যাওয়া যাক! এই বোগসাবান গাছেব পাতা চাই তোব? আমাব বাড়িতে আছে। আমাদেব বাগানে এই গাছ আছে।'

'বাগানে?   আপনি বিয়ে কবেছেন নাকি, মামা?'

'কবেছি বে। মহান নবাইয়েব উপদেশে বিয়ে কবি। তাঁব বাগানেব তদাবক কবতেন সদগুণসম্পন্ন একজন মালী, তাঁবই মেয়েকে

'অভিনন্দন জানাই!   ছেলেমেয়ে?'

'আছে! এক ছেলে, এক মেয়ে।'

'দারুণ ব্যাপাব! তাহলে তো আপনাব বাড়ি খালি হাতে আসা যাবে না!

'তোব সঙ্গে যে দেখা হল, এব চেয়ে বড় উপহাব আব কি হতে পাবে আমাব কাছে, তাহিবজান! চল আমাব বাড়ি!'

আকাশেব দিকে চাইল তাহিব। সূর্য ডুবতে বসেছে।

'মামা আপনাব বাড়ি কি বেশ দূব?'

'হ্যাঁ, বেশ দূব। শহবেব প্রান্তে নাজাবগহ মহল্লায় কেন বে?'

খানিক বাদেই আমাকে ফিবে যেতে হবে। মির্জা বাববেব সেবকম আদেশ '

আচ্ছা   তাহলে   এখানেই খানিক বসা যাক, কেমন তোকে চোখ ভবে দেখে নিই! আব তুই, ভাগিনা?   বিয়েসাদী কবেছিস?'

জলাশয়েব ধাবে পাথবেব তৈবি বসাব জায়গায় বসল ওবা বাবিয়াকে কেমন কবে খুঁজে পায় সেকথা বলল তাহিব, শেষে বলল

কাবুলে আমাদেব ভাগ্য খোলে ছেলেব মত, নদীব স্রোতেব। সে কথা হল সব বাবেব। সবাবে সবাবেই কেটেছে দিনেব পব দিন, সবাব কেটেছে

আল্লাব বহমত! আমি, তাহিবজান একসময় খুব হতাশ হয়ে পড়েছিলাম ভেবেছিলাম তোকেও আব দেখতে পাব না সব কিছু উল্টো হয়ে গেল এখন বেঁচে থাকাটাই হল আসল কথা। আব দুর্দিন কেটে গেলে তোব দুঃখেব দিনও শেষ হয়েছে

আন্দিজানেব কি খবব?

সেকথা আব জিজ্ঞাসা কববেন না, মামা! কত লোককে যে মেবেছে শযবানীব দল   স্বপ্নে দেখে আঁতকে উঠি '

'সে নবক থেকে তোবা কি ভাবে পালিয়ে এলি?'

কি ভাবে? সত্যিই তো কি ভাবে তাবা শযবানীব হাত থেকে বক্ষা পায়?

দিনরাত পথ চলেছে তারা ক্লান্ত নির্জীব হয়ে পড়েছে। খাবার কিছু ছিল না। ঘোড়া, উট মেরে খিদে মিটিয়েছে। বাবর নিজের ঘোড়া তাঁর মাকে দিয়ে নিজে হেঁটে চলেছেন। খাড়া পাহাড় খাড়া পথ। মাথা গুঁজবার এতটুকু জায়গা নেই।

কেউ কেউ বাবরের প্রতি রুক্ষ ব্যবহার করতে থাকে, 'এখানে বসে থাকার দরকার নেই, তাড়াতাড়ি হীসার পেরিয়ে যান।' তাহির হয়ত তলোয়ার তুলে নিয়ে এগিয়েছে তাদের দিকে কিন্তু বাবর তাকে বুঝিয়েছেন। বলেছেন, 'শান্ত হও। ওরা তো ঠিকই বলেছে—ওদের কাছে কে আমরা?. . চল, যত তাড়াতাড়ি সম্ভব আমু-দরিয়া নদী পেরিয়ে যাওয়া দরকার আমাদেব।' পরে তাহির বুঝেছে ঠিকই বলেছিলেন বাবর। আমু-দবিয়া পে রিয়ে এসেই তারা জানতে পারে যে শয়বানী হীসার আক্রমণ করেছে। হীসারের শাসক খুসরু ছিল ভীরু স্বভাবের, খানের সঙ্গে যুদ্ধে নামার ইচ্ছা ছিল না তার, নিজের সৈন্যদল ছেড়ে পালায় সে। তার দলের অধিকাংশ বেগরাই গোপনে লোক পাঠায বাবরের কাছে এই কথা জানিয়ে, 'আমরা আপনার হাতে হীসার তুলে দেব আসুন!' কিন্তু সে প্রস্তাব প্রত্যাখ্যান করেন বাবব : কি করে তারা প্রমাণ করবে তাদের বিশ্বস্ততা? উত্তরে তিনি জানান : 'যদি তোমবা প্রকৃতই আমাকে সমর্থন কব, আমাকে যদি তোমাদের প্রয়োজন হয় তো এখানে চলে এস তোমরা।'

হীসার দখল করে শয়বানী, খুসবুর ত্রিশ হাজার সেনার দল ছত্রভঙ্গ হয়ে যায়। যুদ্ধে পরাজয়ের ফলে এমনি বিশৃঙ্খল অবস্থায় সাধাবণত সম্ভ্রান্তবংশীয় ও শক্তিশালী বেগরা যাদের এতখানি শক্তি ও আভিজাত্য নেই যে শাসকেব আসনে বসে, তাবা সন্ধান করতে থাকে অভিজাত-সম্ভ্রান্তবংশীয় শক্তিশালী শাসকের। কিছুটা সেই কারণে, আর কিছুটা তখনও বাবরের প্রতি অনুগত কাসিমবেগের প্রচেষ্টায় হীসারেব বেগদেব মনোযোগ আকৃষ্ট হল শৌর্যবান এই শাসকের দিকে। বেগরা তাদেব সৈন্যদল নিয়ে এগিয়ে চলল আমু-দরিয়ার দিকে বাবরের দলে যোগ দেবাব জন্য। সবার আগে চারশত সৈন্য নিয়ে এসে পৌঁছাল বকিবেগ চাগানিয়ানি। সে যতখানি প্রত্যাশা করেছিল তার চেয়েও অনেক বেশি সম্মান দেখিয়ে অভ্যর্থনা জানালেন বাবব তাকে, তাকে নিজের উজীরে আজম করলেন।

আমু-দরিয়া পার হয়ে এসেছিলেন বাবর কেবলমাত্র দু'শ চল্লিশজন সৈন্য নিয়ে। একমাসের মধ্যে তাঁর সৈন্যসংখ্যা বেড়ে দাঁড়াল চাব হাজারে. .

তাহিরের কথা শুনতে শুনতে মুল্লা ফজলুদ্দিন ভাবতে লাগলেন যে এই ক'বছরে সে কেমন বদলে গেছে। আগে তাহির এমন করে চমৎকার, মন ভরিয়ে কথাবার্তা বলতে পারত না। অভিজাতবংশীয় লোকেদের সংস্পর্শে নিশ্চয়ই এমন জটিল বাক্য, শব্দ ব্যবহার করতে শিখেছে।

'তারপর কাবুল এসে পৌঁছলাম আমরা,' বলে চলে তাহির, 'তখন সেখানে শাসন

করছিলেন তুর্ক আর্গিনবংশের এক মুকিম বেগ। তখতে তার কোন অধিকার ছিল না নাকি আমাদের বিরুদ্ধে যুদ্ধে নামার শক্তি ছিল না কে জানে। বাবর তার সঙ্গে এমনভাবে কথাবার্তা বললেন যে শেষে মুকিম বেগ বিনাযুদ্ধে কাবুল ছেড়ে দিল। কিছুদিন বাদে হুসেন বাইকারার কাছ থেকে দূত এসে পৌঁছল। হীরাটের শাসক বাবরকে স্বীকৃতি জানাচ্ছেন কাবুলের শাসক হিসাবে আর অনুরোধ জানাচ্ছেন তাঁকে সৈন্যদল নিয়ে মুরগাব নদীর তীরে উপস্থিত হতে, তাঁর সঙ্গে মিলে শয়বানীকে রোখার জন্য। এমন চুক্তির প্রস্তাবের প্রত্যাশায় ছিলাম আমরা বহুদিনই, চল্লিশদিন, চল্লিশরাত হাওয়ার বেগে ছুটে অতদূর থেকে এসে পৌঁছলাম, এদিকে, হুসেন বাইকারা আর বেঁচে নেই এমনি অদৃষ্ট।' হঠাৎ আগেকার মত একটা সাধারণ শব্দ বলে বসল তাহির আর কেন কে জানে মৃদু হাসল।

'তোমরা যে শক্তিশালী শাসকদের উপযুক্ত আড়ম্বরসহকারে এসে পৌঁছেছ এ ভাল কথা। নাহলে হুসেন বাইকারার—তার আত্মার শান্তি হোক—উদ্ধত ছেলেরা মির্জা বাবরকে যথাযথ সম্মান দিত না।'

'হ্যাঁ মামা এখন আমাদের দারুণ সম্মান এখানে যেখানেই আমরা যাই শহরশাসক দের সঙ্গে থাকে হীরাটের যত দর্শনীয় বস্তু আছে তা প্রাণভরে দেখেছি আমরা। আর সন্ধ্যাবেলাগুলিতে বিভিন্ন অভিজাতের বাড়িতে নিমন্ত্রণ, আজ স্বয়ং মুজাফফর মির্জা বাবরকে নিমন্ত্রণ জানিয়েছেন শ্বেত প্রাসাদে আরে মামা আকাশের দিকে তাকাল তাহির, 'দেখুন তো সূর্যটা কোথায়। দেরি করা চলবে না আমার। কাল আপনার সঙ্গে দেখা করা যাবে? কোথায় আপনাকে খুঁজে পাব বলুন।'

তাহিরের ঘোড়া ধরে থাকা নোকরটির কাছে যতক্ষণে পৌঁছাল তারা ততক্ষণে মুল্লা ফজলুদ্দিন ভাল করে বুঝিয়ে দিয়েছেন কোথায় তাঁর বাড়িটা নোকরের হাত থেকে লাগামটা নিয়ে তাহির হঠাৎ জিজ্ঞাসা করল

মামা, আপনার ঘোড়া কোথায়?'

'আমি হেঁটে যাই অভ্যাস হয়ে গেছে '

লজ্জা হল তাহিরের অবস্থা পড়ে গেছে মামার, আর সে এতক্ষণে তা বুঝতে পারল। মুল্লা ফজলুদ্দিনের দিকে এগিয়ে দিল রুপোর লাগামটা

'তাহলে এ ঘোড়া আপনার।

'আর তুই?'

'আস্তাবলে আরও দুটো ঘোড়া আছে আমার। বসুন।'

রুপোবাঁধান হাতলওয়ালা চাবুকটাও কোমরবন্ধ থেকে খুলে নিয়ে মামার হাতে ধরিয়ে দিল।

'এ হল সেই ঘোড়াটার বাচ্চা, মনে আছে, শে যার পিঠে আপান আমাকে বসিয়েছিলেন?

'আরে, ভাগনে, মাথাটা ঠিক জায়গায় থাকলে তার টুপিও পাওয়া যাবে। সেসব দিনের কথা মনে করে আর লাভ কি?'

'কাল মামার গোটা পরিবারের জন্য উপহার নিয়ে আসব,' মনে মনে ভাবল তাহির।

অল্পবয়সী নোকরটি বসেছিল দ্বিতীয় ঘোড়াটির পিঠে, কে এই লোকটি কি ব্যাপার কিছুই বুঝল না সে, মুখ হাঁ করে তাকিয়ে রইল তাদের দিকে।

বিদায় নিলেন মুল্লা ফজলুদ্দিন ('কাল দেখা হবে, আল্লাহের রহমতে') ঘোড়া ছোটালেন। সেদিকে তাকিয়ে তাহির নীচুস্বরে নোকরকে বলল:

'তোর বুদ্ধিশুদ্ধি বলতে কিছু আছে, নাকি?. . তুই বসে আছিস ঘোড়ার উপরে আর তোর বে'' নিচে দাঁড়িয়ে?'

নোকরটি লাজ্জিত হয়ে তাড়াতাড়ি লাফিয়ে নামল ঘোড়া থেকে।

ফজলুদ্দিন পিছন ফিরে দেখলেন তাহির ঘোড়ার পিঠে বসে, অহঙ্কার আর গাম্ভীর্যে পূর্ণ ('বেগ হয়েছে, সত্যিকারের বেগ')। আর তার নোকরটি মাথা নিচু করে হেঁটে চলেছে; 'তাহির যেন ঐ আত্মাভিমানী বেগগুলোর মত না হয়,' উদ্বিগ্ন মনে ভাবলেন তিনি।

২

. . . সতের দিন হল বাবর আছেন সুশোভিত উনসিয়া ভবনে—যেখানে নবাই বাস করতেন। উঁচু উঁচু প্রবেশদ্বার, নীল গম্বুজগুলি, সূর্যের আলোয় ঝকঝক করতে থাকা রঙিন টালিগুলি মনে করিয়ে দেয় সময়খন্দে উলুগবেগের মাদ্রাসার কথা, কিন্তু চারকোণের চারটি মিনার এখানে আরো বেশি উঁচু আর ভবনটির নির্মাণকার্য যদিও সমাপ্ত হয় পনর বছর আগে সেটি দেখায় কিন্তু নতুনের মত।

উনসিয়ার একটা বিরাট অংশ জুড়ে আছে নবাইয়ের ব্যক্তিগত গ্রন্থাগার।

এই গ্রন্থাগারে দীর্ঘসময় অতিবাহিত করেন বাবর, গ্রন্থগুলি নাড়াচাড়া করেন। কোন কোন পাতায় মহান কবির দেওয়া দাগ; সময়খন্দে মির আলিশেরের কাছ থেকে যে চিঠি পেয়েছিলেন সেকথা বারবার মনে পড়ে. হায়, তারপরে যে বয়ে গেল কত জল আর. . . কত রক্ত!

গ্রন্থাগারের দরজার কাছে মেঝেতে দাঁড় করান আছে সুন্দর সরু আলমারীর আকারের একটা বড় ঘড়ি। নির্দিষ্ট সময় অন্তর অন্তর আলমারীর মাথায় রাখা একটা কাঠের ছেলেপুতুল নড়ে ওঠে আর সোনার হাতুড়ি থালার উপর ঠুকে সুরেলা ঘণ্টায় আওয়াজ তোলে। মির আলিশেরের পরিকল্পনা অনুযায়ী তৈরি করা হয় এই ঘড়িটি, তারপরে এই বিশেষ ধরনের ঘণ্টাবাজান ঘড়িটির বিশেষ চল হয় হীরাটে আর এর নাম হয়ে দাঁড়ায় 'আলিশেরের ঘড়ি।'

. . . গ্রন্থাগারের দরজাটা ভেজিয়ে দিয়ে বাবর আরও একবার তাকালেন ঘণ্টাবাজান ঘড়িটির দিকে। আবার ভাবলেন, 'কেমন অবাককাণ্ড—মানুষটি আর নেই, কিন্তু তাঁর ধ্যানধারণা আজও বেঁচে আছে। দ্বিতীয় জীবনও সম্ভব—সেকথাই কি জানাচ্ছে না এই ঘড়ির ঘণ্টা ধ্বনি?'

উনসিয়া ভবনের সর্বত্র, প্রতিটি কক্ষে বিচরণ করছে তার স্রষ্টার আত্মা। যে দরজাগুলি ছুঁয়েছে নবাইয়ের হাত, সেগুলি অতি সাবধানে খোলেন বাবর, দালানে সিঁড়িতে যতটা সম্ভব সতর্কভাবে পা ফেলেন, মনে হয় এই সেদিন এখান দিয়ে হেঁটে বেড়ান মানুষের পায়ের অদৃশ্যছাপের ওপর পা ফেলছেন।

জলাশয়ের চারপাশের চিনারগাছগুলির নিচে ঝরাপাতাগুলি ঝাঁট দিয়ে জড় করছিল একজন ভৃত্য। 'আমাদের জীবনটাও ঐ ঝরাপাতার মত নাকি,—এরপর কেউ ঝাঁট দিয়ে সেগুলোকে জড় করে আগুন লাগিয়ে দেবে, আর হাওয়ায় উড়িয়ে নিয়ে যাবে তাদের ছাই?' ঘন-সবুজ গাছের মাঝের সুন্দর রাস্তার দিকে ঘুরলেন বাবর। সেই রাস্তার প্রান্তে কবির অপেক্ষায় ছিলেন নবাইয়ের ছাত্র ঐতিহাসিক খন্দামির আর মহান কবির অন্তরঙ্গ সহকর্মীদের একজন বুড়ো সাহিব দারো যিনি বহুদিনই লাঠিতে ভর দিয়ে চলেন, এঁদের সঙ্গে বিভিন্ন বিষয়ে আলোচনা করে বিশেষ আনন্দ পেতেন নবাই।

সাহিব দারো বাবরকে অভিবাদন জানিয়ে বললেন:

'জাঁহাপনা, অতুলনীয় প্রতিভা মির আলিশের উনসিয়া ছেড়ে যাবার পর উনসিয়া হয়ে দাঁড়ায় প্রাণহীন দেহের মত। আপনি সেই দেহে প্রাণ ফিরিয়ে এনেছেন।' বলে আবার নত হয়ে সম্মান জানালেন।

ত্রিশবছরবয়সী খন্দামিরের চোখে ধারাল, গভীর দৃষ্টি, মৃদু হেসে পরীক্ষা করার ভাবে তিনি তাকিয়ে রইলেন বাবরের দিকে: পঁচিশবছরবয়সী বাবর কি উত্তর দেবেন এই সূক্ষ্ম প্রশংসার? তাঁর বয়সের উপযোগী বিনয় প্রকাশ করে না কি প্রশংসা স্তুতি গ্রহণে অভ্যস্ত শাসকদের মত?

বিষণ্ণতা আর সবকিছু হারাবার দুঃখভরা বাবরের হৃদয়। তাই আড়ম্বরপূর্ণ, কাব্যিক শব্দব্যবহার করবার ইচ্ছা হল না, সহজভাষায় বললেন:

'না মওলানা, মহান কবির এই বাসভবনটি আমার দেহে নতুন প্রাণ এনে দিয়েছে এর কথা আমি আগে স্বপ্নে দেখেছি. . স্বপ্নেই দেখেছি কেবল।'

খুশিভাবে মাথা নাড়লেন খন্দামির। সাহিব দারোও খুশি হলেন.

'আপনি যথার্থই বলেছেন, জাঁহাপনা,' আবার মাথা নিচু করে সম্মান জানালেন তিনি, 'সেই মহান প্রাণ যা কিছুই ছুঁয়েছেন সবেতেই তার ছাপ রয়ে গেছে। অনুগ্রহ

---

* গওহরশাদ বেগম -উলুগবেগের মাতৃদেবী

করে দেখুন এই মিনারগুলির দিকে,' বলে বৃদ্ধ প্রথমে ডানদিকে তারপরে বাঁদিকে হাত তুলে দেখালেন। সেদিকে তাকিয়ে বাবর দেখলেন · নীল আকাশ আব সাদা মেঘের মাঝে শোভা পাচ্ছে রঙিন টালি দিয়ে তৈবি মিনারগুলি।

এমনি ধরনেব মিনারের উপর সাধারণত থাকে গম্বুজঘর, যেখান থেকে আজানেব ডাক দেওয়া হয়, তাছাড়া চারপাশের দৃশ্যও দেখা যায় ভাল কবে। উনসিযাব মিনারগুলিতে গম্বুজঘর ছাড়াও মিনারের মাঝে মাঝে গোল ঘেরা বারান্দা আছে। সেগুলির কথাই বলতে চেয়েছিলেন সাহিব দারো:

'উপর থেকে হীরাটের শোভা দেখে প্রাণ জুড়াত মির আলিশেরের। কিন্তু বৃদ্ধবয়সে, জাঁহাপনা, অত উঁচুতে ওঠা অত্যন্ত কষ্টকর। তার মির আলিশেরের নির্দেশে স্থপতিবা মিনারের উচ্চতার মাঝামাঝি মিনারকে বেড় দিয়ে ঐ বাবান্দাগুলি নির্মাণ কবেন।

'আমরা ওখানে যেতে পারি না?'

'সানন্দে নিয়ে যাব ওখানে আপনাকে!. . পশ্চিমেব মিনারটিতে চলুন, যাওযা যাক. .'

সাহিব দাবো নিজে অবশ্য রয়ে গেলেন মিনাবেব পাদদেশে আব যুবক বাবব ও খন্দামিব মিনাবের ভিতবের ঘোরান, খাড়া সিঁড়ি বেযে দ্রুত উঠে গেলেন উপবে, তারপর বারান্দায় বেবিয়ে দাঁড়ালেন।

চোখের সামনে ধবা দিল কি অপূর্ব শোভা! দূবে--তুষারাচ্ছাদিত মুখতাব ও ইসকান্দজা পর্বতমালা। নিচে—সবু রুপালী তরবাবিব মত ইন্দজিল নদী। নদীব বামতীরে শোভা পাচ্ছে গওহরশাদ বেগমের প্রখ্যাত মাদ্রাসা (যেটি নির্মিত হয নবাইয়েব ও পূর্বে), ঐ মাদ্রাসাব বিপবীতে নদীব ডানতীবে অবস্থিত প্রায় সেই একইরকম প্রখ্যাত ইখলসিয়ার মাদ্রাসা, যেটি নির্মিত হয নবাইয়েব জীবিতকালে। তার সামান্য দূবে শিফোইয়াব চিকিৎসালয়, সেটি একই সঙ্গে মাদ্রাসাও সেখানে রোগীর চিকিৎসাও চলে আবার ছাত্রেরা চিকিৎসাবিদ্যা অধ্যয়নও কবে। তাব থেকে আরো খানিক দূবে আগন্তুক ও গৃহহাবাদেব থাকাব জন্য--খালোসিয়া ভবন, যাব উপর আছে এক বিরাট গম্বুজ।

কি অপূর্ব সুন্দর হীরাট শহর! ধন্য নবাইয়েব পরিকল্পনা!

অন্য দিকগুলিতেও শহরের উপব নীল নীল পাহাড়ের মত মাথা তুলে আছে গম্বুজ ও মিনার। অনেক, অনেক মিনার আর গম্বুজ। হঠাৎ বাববের মনে হল সমবখন্দ যাবার ইচ্ছা, ভালবাসা আর বিচ্ছেদের বেদনায় ভেঙে যেতে লাগল বুক।

'মওলানা,' খন্দামিরকে উদ্দেশ্য করে বাবর বললেন, 'এমন অপূর্ব নির্মাণকার্য যারা সম্পন্ন করেছেন তাদের মধ্যে মাভেরান্নহরের* কোন স্থপতি ছিলেন নাকি?'

---

* মাভেরান্—আমু-দরিয়া ও সির-দরিয়ার মধ্যবর্তী অঞ্চলেব নাম। – সম্পাঃ

'জাঁহাপনা, হীরাটের সৌন্দর্যে আপনি বোধহয় সমরখন্দের সৌন্দর্যের সঙ্গে মিল খুঁজে পেয়েছেন?'

'হ্যাঁ, সেই কারণেই জিজ্ঞাসা করছি।'

'হীরাটের অনেক স্থপতি সমরখন্দে শিক্ষালাভ করেছে। তারা সমরখন্দ থেকে বুকে করে নিয়ে এসেছে ধ্যানধারণা তা'ছাড়া অনেক প্রতিভাবান ব্যক্তি আপনি জানেন মাভেরাননহর ছেড়ে পালিয়ে এসে এখানে আশ্রয় নিয়েছেন, মির আলিশের নবাইয়ের কাছে আমাদের অতুলনীয় মির আলিশের নবাই কত গুণের অধিকারীই যে ছিলেন! কিন্তু আপনার অনুগত দাসের মতে তাঁর সর্বশ্রেষ্ঠ গুণ ছিল প্রকৃতিদত্ত প্রতিভার অধিকারী ব্যক্তিকে খুঁজে বার করে তার প্রতিভাকে ফুটিয়ে তোলার ক্ষমতা। মির আলিশেরের চেয়ে বেশি করে কেউ একথা বুঝতে পারত না যে মহান প্রতিভা ব্যতীত মহান কার্য সম্পন্ন করা যায় না। নিজের অন্তরঙ্গদের এবং আমার মত ছাত্রদের মির আলিশের বারবার বলেছেন মনে রেখো—হিংসা স্বার্থপরতা অধিকাংশক্ষেত্রে বাসা বাঁধে অজ্ঞ প্রতিভাহীন, মানসশক্তিহীন ব্যক্তির মনে। শিল্পের উচ্চস্তরে বিশেষত অকর্মণ্যেরা প্রতিভাবানদের জায়গা দখল করে, তাদের প্রতিভাকে প্রকাশ হতে দেয় না, নিধন করে তাদের প্রতিভাকে। এই পৃথিবীতে সবচেয়ে যা অমঙ্গলকর তা হল প্রতিভাহীনদের হিংসা। আর সর্বোচ্চ সদ্গুণ —সেই সব লোকদের সদগুণ যারা বিরল প্রতিভার উন্মোচন ও বিকাশ করতে সাহায্য করেন।'

'যথার্থ কথাই বলেছেন।' উচ্ছ্বসিত হয়ে বললেন বাবর

বাবরের উচ্ছ্বাস আরও উৎসাহিত করল খন্দামিরকে

'আমরা, তাঁর ছাত্রেরা যখন ভ্রমণ করে ফিরতাম বা বেশ কয়েকদিন অনুপস্থিত থাকার পরে আসতাম তো মির আলিশের প্রথমেই প্রশ্ন করতেন, 'ফিরে এসেছ ভাল কথা, কিন্তু কোন বিরল প্রতিভার সন্ধান এনেছ তুমি?' কখনও কখনও আমরা নিয়ে আসতাম পনর ষোলবছর বয়সী তরুণদের, কখনও বা তার চেয়েও ছোটবয়সীদের এমন 'আবিষ্কারের' কথা বলতে লজ্জা পেতাম, কিন্তু মির আলিশের বলতেন, 'প্রতিভার প্রকাশ হয় পনরবছর বয়সেও আর বুদ্ধিহীন চল্লিশবছরবয়সেও বুদ্ধিহীনই থেকে যায় কই দেখি তো তোমার অজ্ঞান প্রতিভাকে।' সাহির দারো মির আলিশেরের কাছে নিয়ে এলেন তাজিক জয়নুদ্দিন ওয়াসিফিকে—তখন তার ঠিক পনরবছর বয়স। সেই জয়নুদ্দিন নবাইয়ের জ্ঞানের অবারিত উৎস থেকে জ্ঞান সঞ্চয় করে করে শীঘ্রই সারা হীরাটে প্রখ্যাত হয়ে উঠল মুয়াম্মিছন্দের দক্ষ রচনাকার হিসাবে প্রখ্যাত চিত্রকর কামালুদ্দিন বেখজাদও শিশুবয়স থেকেই মির আলিশেরের কাছে পাঠগ্রহণ করেন। কবি হিলোলী ও লিপিকর সুলতান আলি মাশহাদির প্রতিভার বিকাশ ও উন্মোচন করেন মির আলিশেরই এই সব কারণেই হীরাট গত ত্রিশবছরে আগের থেকেও আরো বেশি উজ্জ্বল, সুন্দর হয়ে উঠেছে। তাই নয় কি?'

'ঠিকই বলেছেন মওলানা। মুসলিম দুনিয়ার যত শহর আমি এ পর্যন্ত দেখেছি সেগুলির মধ্যে হীরাট সবচেয়ে সুন্দর!'

'জনগণের মধ্যে জাত প্রতিভাই কি আজকের হীরাটকে এমন মহান, সুন্দর করে তোলেনি?'

'এও যথার্থ বলেছেন! যে সব বিরল সুন্দর ভবনগুলি শোভা পাচ্ছে হীরাটে তা হল প্রতিভাবান লোকেদের অন্তরের গুপ্ত ভাণ্ডার থেকে তুলে আনা মুক্তো।'

'মির আলিশেরের অপূর্ব ক্ষমতা ছিল এমন সব গুপ্ত উৎসের মুখ খুলে দেওয়ার এবং তাদের প্রতিভাকে সঠিক পথে চালনা করার। সেকথা স্বীকার করতেন স্বয়ং হুসেন বাইকারাও। আপনি হয়ত শুনে থাকবেন, আলমপনা, যে বেশ কিছু স্বার্থসন্ধানী লোক চেষ্টা করছিল মির আলিশের আর হুসেন বাইকারার মধ্যে বিচ্ছেদ ঘটাতে . কি আর বলব,' গলা কেঁপে গেল খন্দামিরের, 'মির আলিশের নির্মল চরিত্র, সংযমী, ভ্রষ্টচরিত্র হুসেন বাইকারা, মত্ত অবস্থায় কত অপ্রিয় কাজ করেছেন কিন্তু যখন তিনি সুস্থমস্তিষ্ক থাকতেন তখন মির আলিশেরকে এমন সম্মান দেখাতেন যে সবাই বিস্মিত হয়ে যেতেন . . .'

আর যেন কোন আগ্রহজনক ঘটনা মনে পড়ায় খন্দামিরের মুখে ফুটল রহস্যমাখান মৃদু হাসি। বাবর মুখে অসীম আগ্রহ ফুটিয়ে অপেক্ষা করে রইলেন।

খন্দামির বয়সে যুবক, মাঝারি লম্বা, কিন্তু এই বয়সেই দেহে অতিরিক্ত মেদ জমে গেছে। মাংসল আঙুলগুলি কপালের ওপর বুলিয়ে তিনি গম্ভীরভাবে বলতে আরম্ভ করলেন

'মির আলিশের তাঁর 'খামসা' শেষ করেছেন তখন, আমরা সবাই খুব খুশি, বইটি মির আলিশের পড়ার জন্য দেন হুসেন বাইকারাকে, তিনি, আপনি জানেন, কবিতার গুণগ্রাহী ছিলেন। 'খামসা' পড়ে সুলতান মির আলিশেরকে ডেকে পাঠালেন দরবারে আর সর্বসমক্ষে তাঁকে অভিনন্দন জানালেন। হুসেন বাইকারার ছিল এক অত্যন্ত দামী ঘোড়া, যেটিকে তিনি অত্যন্ত ভালবাসতেন। আদেশ দিলেন তিনি, 'আমার সাদা ঘোড়াটি এখানে নিয়ে এস।' মির আলিশের বিস্মিত হয়ে ভাবলেন, 'আমাকে ওই ঘোড়াটি দেবার কথা ভাবছেন নাকি?' সুলতান হুসেন মির আলিশেরের দিকে তাকিয়ে বললেন, 'এখন থেকে আপনাকে আমার শিক্ষক বলে মেনে নিলাম।' বিহ্বল মির আলিশের বললেন: 'জাঁহাপনা, শিক্ষক হলেন আপনি, আমি আপনার মুরিদ।' এমন সময় সোনার জিন-লাগাম পরান সাদা ঘোড়াটি আনা হল। হুসেন বাইকারা মৃদু হেসে বললেন, 'মুরিদ তার মুরশিদের আদেশ মানতে বাধ্য তো?' মির আলিশের জানালেন, বাধ্য। তখন সুলতান আদেশ দিলেন, 'বসুন এই ঘোড়ার ওপর!' বাদশাহের ইচ্ছার বিরোধিতা করা চলে না। ঘোড়ার কাছে এগিয়ে গেলেন মির আলিশের। ঐ সাদা ঘোড়াটির কিন্তু ভীষণ বদমেজাজ—সুলতান ছাড়া কাউকে বসতে দেয় না পিঠে, ছুঁড়ে

ফেলে দেয জিন থেকে। মিব আলিশেব তাব কাছে এগোনোমাত্রই ঘোড়াটি ঘড়ঘড় আওযাজ বাব কবতে লাগল নাক দিযে, পিছনেব পাযে ভব দিযে উঠে দাঁড়াতে লাগল আব ঘুবপাক খেতে লাগল। সুলতান হুসেন লাগামটা হাতে পাক দিযে নিযে ঘোড়াকে চীৎকাব কবে বললেন, 'চুপ কবে দাঁড়া।' যখন ঘোড়া শান্ত হযে দাঁড়াল মিব আলিশেব ঘোড়ায উঠে বসলেন। দববাবেব লোকেবা স্তব্ধ হযে বইল—ভাবল এইবাব আবম্ভ হবে নাচানাচি। কিন্তু সুলতান হুসেন লাগামটা ছেড়ে দিলেন না, লাগাম হাতে ধবে তিনি ঘোড়াটাব সঙ্গে সঙ্গে চলতে লাগলেন। সবাই অবাক হযে গেল, সুলতান এদিকে সবাইকে উদ্দেশ্য কবে বলতে লাগলেন, 'আমাদেব তুর্কীভাষায লেখা মহান 'খামসা'ব প্রতিদানে আমি আপনাব ঘোড়াব লাগামধাবী হব।' বোবা হযে গেছে সবাই, মিব আলিশেব নিজে বিস্মযে অজ্ঞান প্রায   এমন দিনও গেছে, জাঁহাপনা

'মনে হয, আপনাব কথা বুঝতে পেবেছি আমি' খানিক চুপ কবে থেকে চিন্তাচ্ছন্নভাবে বললেন বাবব 'যেখানে প্রতিভাহীনেবা হিংসা ধ্বংস কবতে পাবে না প্রতিভাকে, ববং উদাবমনা ব্যাক্তিবা প্রতিভা বিকাশেব পথ খুলে দেন সেখানে সর্বোচ্চ উৎকর্ষলাভ কবা সম্ভব হয, তাই নয কি?'

খন্দামিবেব মনেব গুপ্ত কথাকে সঠিকভাবে তুলে ধবেছেন বাবব ঐতিহাসিক বুঝলেন যে আন্দিজানেব এই শাহব মধ্যে তিনি তাঁব সমর্থককে খুঁজে পেযেছেন খুশি হযে তিনি বললেন

ধন্য হলাম, জাঁহাপনা! অতুলনীয মিব আলিশেব ও মহান সুলতান হুসেনেব সময সূর্য অস্ত যেত না হীবাটে। কিন্তু হায, এখন সব উপত্যকাব দিকে চলতে আবম্ভ কবেছে। বিপদেব আশঙ্কায কেঁপে উঠছে আমাব বুক হীবাট এগিয়ে চলেছে এক গভীব খাদেব দিকে   কি কবতে পাবি আমবা? আমাদেব দিকে এগিয়ে আসা ঐ অন্ধকাবেব হাত থেকে বেহাই পাওয়া যায কি কবে?

খন্দামিব বুঝেছেন মাওবাননহব থেকে ধ্বংসাত্মক যুদ্ধেব আগুন শযবানী খানেব সেনাদেব সঙ্গে এসে পৌঁছাবে খোবাসানেও তাবপব হীবাটে কি   আশঙ্কামিশ্রিত প্রশ্নেব জবাব বাববই তো ভাল কবে দিতে পাববেন নাকি?

'আপনাব আশঙ্কা মিথ্যা নয মওলানা, সম্মতিসূচকভাবে মাথা নাড়লেন বাবব। 'হীবাটেব এই শান্তি ঝড় ওঠাব আগেব স্তব্ধতাব কথা মনে কবিযে দেয। শেষবাব যখন আমি তাশখন্দ যাই, তখন তাশখন্দেব অবস্থা ছিল আজকেব হীবাটেব মতই। হাজাব বিপদ এড়িযে, জাহান্নমেব দ্বাব থেকে বলা চলে, পৌঁছিলাম তাশখন্দ। যখন আমাব মবহুম মামা মাহমুদ খানকে বললাম 'এ বিপদ যাতে আপনাবও না হয, তাব জন্য জোট বাঁধা দবকাব,' তখন তিনি অবিবেকীব মত ব্যঙ্গ কবেছিলেন আমাকে। আপনি তো জানেন, মাহমুদ খানকে কেমন কবে পিষে ফেলে শযবানী

'এমন ঘটনাব পুনবাবৃত্তি কি হীবাটেও হবে বলে আপনাব ধাবণা, জাঁহাপনা?'

উত্তর দিলেন না বাবর—তাকিয়ে রইলেন দূরেব দিকে, হাওয়ায় বালি মিশান ঘোলাটে দিগন্তের দিকে, হীরাটের উত্তর-পশ্চিম দিকে যেখানে সকা সলমান মরুভূমির বালি ছড়িয়ে আছে।

খন্দামির জানেন যে হীরাটে বাবরের প্রধান কাজ হল তৈমুরের বংশধরদেব যতজন অবশিষ্ট আছে তাদের একত্রিত কবা, শয়বানী খানের বিরুদ্ধে তাদের দৃঢ় সংঘবদ্ধ করা। এ সম্পর্কে দরবারে আলোচনা চলছে ইতিমধ্যে প্রায় দিনবিশেক হল। আলোচনা চলছে অবশ্যই গোপনে।

খন্দামির কৌশলের আশ্রয় নিলেন ·

'জাঁহাপনা, রাষ্ট্রের গোপনকথা জানার অধিকার আমার নেই যে জানব কি বিষয় নিয়ে শাসকদের মধ্যে আলোচনা চলছে। কেবল বিপদ তো সবারই. . .'

'মওলানা. এখানে আমরা ছাড়া আব কেউ নেই,' কথার মাঝখানেই বাবব বাধা দিলেন ঐতিহাসিককে. 'আপনাব কাছে গোপন করাব কিছু নেই।' খানিকক্ষণ চুপ করে থেকে বললেন. 'আপনি জানেন হীরাটের সিংহাসন এখন দখল করে আছেন একই সঙ্গে দু'জন—দু'ভাই।'

'জানি। আইন অনুযায়ী সিংহাসনেব অধিকাবী বাদিউজ্জামান. কিন্তু খাদিচা বেগমের সমর্থনকাবীবা মুজাফফব-মির্জাকে দ্বিতীয় শাসক বলে ঘোষণা কবেছেন। এমন ঘটনা ইতিহাসে বিবল।'

বোঝা গেল এমন সব ঘটনায অসন্তুষ্ট খন্দামিব। এবাব সংযতস্বরে বাবব বললেন

'আব. আপনাদের এই শাহ্দেব দু'জনেই অপরিসীম অতিথিপবায়ণ, চমৎকাব আলাপ আলোচনা চালাতে আব জাঁকজমকপূর্ণ ভোজসভাব আযোজন কবতে তাঁদেব জুড়ি নেই। কিন্তু যুদ্ধে নামতে মন চায না তাঁদের! নিজেব অভিজ্ঞতা থেকেই বলছি এ কথা। মুরগাবে তাদেব সঙ্গে দেখা হয আমাব, তখন এক অদ্ভুত ঘটনা ঘটে খবর এল যে শয়বানীব দল চেচেক্তু উপত্যকায ঢুকে পড়েছে—চেচেক্তু তো আপনাদের খোরাসানের ভাগ। খান নিজে তাব সৈন্যদলেব প্রধান অংশ নিয়ে অবস্থান করছিল আমু-দরিযাব ওপারে। খানের চেয়ে আমবাই চেচেক্তুর বেশি কাছে ছিলাম। আমি বললাম—যদি চেচেক্তুতে পাঁচ-ছ'শ শত্রুসৈন্য থাকে তো দেবি না কবে চলুন ওদের ধবে ফেলা যাবে—তাহলে দস্যু-খানের অন্য দলগুলিও শিক্ষা পাবে- - খোরাসানে আসার আর চেষ্টা করবে না। কিন্তু. . বাদিউজজামান মির্জা বললেন চেচেক্তু যাক ছোট ভাই মুজাফফর মির্জা। আপনি জানেন তাঁদেব দু'জনেরই আছে নিজস্ব উজীর, দাসদাসী, নিজেব সৈন্যদল, সেনাপতি। ওদিকে মুজাফফর মির্জা কখনও যুদ্ধে যাননি, ভয় হল তাঁর, চেচেক্তু গেলেন না, বললেন, 'বড় ভাই যাক চেচেক্তু, আমরা অন্যান্য সীমান্তবক্ষার দায়িত্ব নেব।' বাদিউজজামান মির্জা এদিকে ভাবলেন, আমার ধারণায়, 'যদি আমি যাই তো মরে যেতেও তো পারি, তাহলে ভাই একা

সিংহাসন দখল কববে।' এই কাবণে তিনিও গেলেন না চেচেক্তু। তাঁদেব এই বাগবিতণ্ডায আমি আব থাকতে না পেবে বললাম 'মহামান্য শাহ্গণ, যদি অনুমতি দেন তো আমি আমাব লোকদেব নিযে গিযে শত্রুপক্ষকে হঠিয়ে দিতে পাবি।' ভাইযেবা পবস্পবেব মুখ চাওযাচাযি কবলেন, ভাবলেন লোকে কি বলবে। 'আপনি অতিথি, বললেন তাঁবা, 'আমবা ববং একসঙ্গে হীবাট যাব।' আমাব প্রতি এমনি আতিথ্য প্রদর্শন কবলেন ওদিকে চেচেক্তু শযবানীব হাতে বযে গেল। এ কি অদ্ভুত নয, মওলানা?'

দীর্ঘশ্বাস ফেললেন খন্দামিব

'ভাগ্য হীবাট থেকে মুখ ফিবিযে নিযেছে, জাঁহাপনা আমাদেব মাথাব ওপব কেমন মেঘ ঘনিযে উঠেছে তা আপনিই ভাল জানেন। মওলানা বেখজাদেবও তাই ধাবণা। হীবাটেব সমস্ত মান্যগণ্য ব্যক্তিবা যাঁদেব প্রাণ কাঁদে হীবাটেব জন্য, তাবা সবাই আশা নিযে তাকিয়ে আছেন আপনাব দিকে। হযত আমাদেব শাহদেব বোঝাতে পাববেন আপনি যে কি ভযঙ্কব বিপদ গ্রাস কবতে আসছে আমাদেব, তাহলে হযত সমস্ত শক্তি একত্রিত কবে বিপদ আটকানো যাবে।'

'জানি না মওলানা, জানি না' মাটিব দিকে তাকিয়ে বললেন বাবব শুধুই আমাব দেখা হবাব কথা আপনাদেব দু'জন শাহ্বই সঙ্গে।

সফল হোক আপনাব প্রচেষ্টা, জাঁহাপনা।'

ধন্যবাদ কিন্তু কে জানে, কে জানে

মিনাব থেকে নামাব সময টিলাব উপব নির্মিত হীবাটেব শাহ্দেব বাসস্থান বিবাট প্রাসাদেব দিকে বিদ্বেষপূর্ণ দৃষ্টি হানলেন বাবব।

৩

শহবেব উত্তব পশ্চিমে অবস্থিত সাহিবকিবন শাহ্বুখেব সময তৈবী প্রখ্যাত বাগ সাফেদ নামে যে শ্বেতমর্মবেব প্রাসাদ—যাকে বলা হত শ্বেতবাগিচা—সেই প্রাসাদে মুজাফফাব মির্জা বাববেব সম্মানে এক জাকজমকপূর্ণ ভোজসভাব আযোজন কবেন হীবাটেব দক্ষ পাচকবা সুস্বাদু কাবাব তৈবিতে ব্যস্ত। বিভিন্ন মশলাব সুগন্ধবিশিষ্ট সুস্বাদু ভোজ্যদ্রব্য একেব পব এক নিযে যাওযা হচ্ছে সোনালী অলঙ্কবণে বিশেষভাবে সজ্জিত প্রাসাদেব দ্বিতলে। প্রবেশপথেব অনতিদূবে বাদ্যকববা বসে মৃদু সুব তুলছে যাতে প্রাণ গলে যায, হীবাটেব প্রখ্যাত গাযকবা নিচু স্ববে অন্তর্ভেদী, বিষণ্ণসুবেব গান গাইছে

ভোজসভা খুব জমে উঠেছে। বাববেব কাছে এগিযে এল একজন সাকী পেযালাভর্তি কবে ঢেলে দিল মযনাব সবাব, কুড়ি বছবেব পুবান কডা সবাব মাতালকবা গন্ধ ছডাচ্ছে। এব আগে কখনও বাবব সুবাপান কবেননি। কিন্তু এখন

গান-বাজনার সুরে নাকি বিষণ্ণ-হতাশ মনোভাবের কারণে হঠাৎ তাঁর মনে হল তাঁর দিকে এগিয়ে ধরা পেয়ালা শূন্য করে দিতে; অভ্যাসবশে কাছে বসে থাকা কাসিমবেগের দিকে তাকালেন তিনি।

কাসিমবেগ বাবরের অনুমতিক্রমে হীসার চলে গিয়েছিল, গতবছর সে আবার নিজের দলবল নিয়ে এসে বাবরের সেবায় নিযুক্ত হয়েছে। কাবুলে সে আবার বাবরের বিশ্বাসী পরামর্শদাতা হয়। কাসিমবেগ নিজে ধর্মভীরু, জীবনে কখনও সুরা ছোঁয়নি আর চেষ্টা করেছে বরাবর বাবরকেও তার থেকে দূরে রাখতে।

'জাঁহাপনা,' ফিসফিস করে বলল কাসিমবেগ, 'বাদিউজজামান মির্জার ভোজসভাতেও আপনাকে ময়নাব এগিয়ে দেওয়া হয়েছিল, কিন্তু আপনি তা পান করেননি, মনে আছে? আর এখন যদি আপনি এখানে তা পান করেন তো বড় ভাই জানতে পারলে অপমানিত বোধ করবে।'

এই কথাগুলি বাবরকে আবাব মনে করিয়ে দিল হীরাটের এই দুই শাহ্‌র গোলমেলে ঘটনাবলী, যার মিটমাট হবার কোন সম্ভাবনাও দেখা যায় না। ময়নাব পানের ইচ্ছা সংযত করে মুজাফফরেব দিকে তাকিয়ে তিনি বললেন:

'মহামান্য মির্জা, মাফ করবেন আমায়, জীবনে কখনও মদ্যপান করিনি আমি।'

ময়নাব পান করতে ভয় পাচ্ছেন বাবর? অর্ধমত্ত মুজাফফর মির্জা অভদ্রভাবে জোরে হেসে উঠল:

'সম্মানিত অতিথিমহাশয়, আপনাদেব আন্দিজানে বা সমবখন্দে মদ্যপানেব আনন্দ উপভোগ করেনা না কি কেউ? আনন্দউৎসব কি করে কবা হয় সেখানে?'

'মহামান্য মির্জা, এ ধরনের আনন্দ উপভোগের সুযোগ যথেষ্ট আছে আন্দিজানেও, সমরখন্দেও। কিন্তু আপনার দাসের অন্যান্য অনেক চিন্তাভাবনা. . . আব আনন্দও আছে. . আপনার ভাই বাদিউজজামান মির্জাকেও আমি এই কথাই বলেছিলাম, আমি যে শরীয়ত মেনে চলি তাতে তিনি বিস্মিত হননি. . .'

বাদিউজজামানের নাম উল্লেখ কবায় মুজাফব আত্মসংযম কবলেন . সেও তো শরীয়ত মেনে চলে! বাবর মদ্যপান কবতে চাচ্ছেন না, এ বোকামি---যাক জোরাজুরি করব না—মির্জার ইঙ্গিতে পরিচারকটি এবাব বাবরেব উদ্দেশ্যে এগিযে ধবা পেয়ালাটি এগিয়ে দিল বাদিউজজামান মির্জার উজীর জুনুনবেগ আরগুনেব দিকে, যাকে আমন্ত্রণ জানান হয়েছে সেই উদ্দেশ্যে যাতে লোকে না ভাবে যে ছোট ভাই বড় ভাইয়ের বিরুদ্ধে কোন ফন্দী আঁটছে।

আমোদ-আহ্লাদ চলতে লাগল খুব জোরে। প্রায়ই মত্ত বেগরা সেই বিশাল ঘরেব মাঝখানে গিয়ে নাচছিল। প্রখ্যাত রসিক মির সারবারাখনা ও বুরখান গুণের মধ্যে রসাল কথাবার্তার আদানপ্রদানের ফলে সবাই এমন অট্টহাসিতে ভেঙে পড়ছে যে মনে হচ্ছে যেন ঘরের ছাদে লেপা সুন্দর নক্সার কাজটা খসে পড়বে তখুনি।

হুসেন বাইকাবা মাবা গেছেন খুব বেশি দিন হযনি, বলা চলে—সামান্য কয়েক দিন হল, আব তাব ছেলেবা ইতোমধ্যেই এমনি হালকা আমোদ-প্রমোদে ডুবে গেছে। আব শযবানী ওদিকে খোবাসানেব সীমান্তে পৌঁছে গেছে ইতোমধ্যেই।

কাসিমবেগ মনেব বাগ চাপাব চেষ্টা কবতে লাগল যাতে ঐ বোকা মত্ত লোকগুলি কিছু বুঝতে না পাবে, ফিসফিস কবে বাববকে বলল

'এই মত্ত যুবকেব সঙ্গে কথা বলে আব কোন লাভ নেই জাঁহাপনা। তাছাড়া নিজেব ক্ষমতা খাটানব কোন অধিকাবও ওব নেই। চলুন ওব মাতৃদেবীব সঙ্গে দেখা কবা যাক।'

'ভোজ শেষ হবাব আগেই চলে যাওয়া কি খাবাপ দেখায় না?'

'আপনাব গোলাম সব ঠিকঠাক কবে বেখেছে, বেগম অধৈর্য হয়ে আপনাব জন্য অপেক্ষা কবছেন '

সভায় বসাল কথাবার্তা শেষ হলে হুল্লোড যখন একটু কমল তখন বাবব মুজাফফব মির্জাব অনুমতি চাইলেন বেগমেব সঙ্গে দেখা কবাব জন্য।

শ্বেতমর্মবেব তৈবি বিবাট প্রাসাদেব তিনটি তলাতেই বাতি জ্বলছে। বাবব, কাসিমবেগ জানবেগ ও তাঁদেবকে সঙ্গে কবে নিযে আসা বুবুন্দুক বেগ (মুজাফফব মির্জাব অন্তবঙ্গদেব একজন) নবম সুন্দব গালিচাব উপব দিযে একেবাবে উপবে উঠে গেলেন। যদিও বাবব মগ্ন ছিলেন বেগমেব সঙ্গে কি আলোচনা হবে সে চিন্তায় তবুও তিনি মন দিযে দেখতে লাগলেন দেওযালেব সূক্ষ্ম অলঙ্কবণগুলি—সেগুলি কবা হয শাহবুখেব আদেশে তাব ছেলে বাইসুনকুবেব জন্য যিনি বেখা ও বঙেব সৌন্দর্যেব গুণগ্রাহী ছিলেন।

খাদিচা বেগম তাব সর্বশ্রেষ্ঠ অভ্যর্থনাকক্ষে অভ্যর্থনা জানাল বাববকে পূর্বপবিকল্পনা অনুযাযী বাববকে বসতে আদেশ দিল নিজেব থেকে দূবে—একটা ছোট চৌপায়া চৌকিব সামনে, যেটিব ছোট পায়া সোনায় মোডা (তাসখন্দ কেলা) আব তাব চকচকে মসৃণ উপবাংশে মুক্তো বসান। সোজা হয়ে বসে আছে বেগম—এই পঁযতাল্লিশ বছব বযসেও তাব চেহাবা চমৎকাব দেখাচ্ছে তাব পিছনে—অভ্যর্থনাকক্ষেব সব দিকথেকেই দেখা যায় এমন একটা জাযগায় ঝলক দিচ্ছে এক অদ্ভুত গোলাপেব ঝাড যাব ডালপালাগুলো সোনাব, পাতাগুলো পান্নাব আব গোলাপগুলো চুনাব। একটা সোনাব বুলবুলি ডালে বসে আছে তাব মুখে ধবা দারুণ ঝলক ছিটান একটা হীবা। দবজা জানলাব বেশমী পর্দাগুলোতেও ছোট ছোট মণিমাণিক্য ঝলমল কবছে।

খাদিচাব পবনে বুপোলীঝলক তোলা কালো পোশাক, দেহে কোন অলঙ্কাব নেই, কেবল উঁচু মস্তকাববণটি যেই বেগমেব দিকে সোজাসুজি তাকাবে অমনি চোখ ঝলসে দেবে বিবল মুক্তাব ঝলকে। চমৎকাব, ঐশ্বর্যময কিন্তু জাঁকহীন। মেযেদেব

দলটি পোশাক আশাকেব জাঁক জমকে চোখ ধাঁধিয়ে দেয়, কিন্তু কর্ত্রী বুঝিয়ে দিতে চাচ্ছেন যে তাঁব বুচি অন্যবকম, জাঁকজমকেব চেয়ে বুদ্ধিযুক্তিব দাম বেশি তাঁব কাছে।

কেমন যেন হতবাক হয়ে গেছেন বাবব, কথা আবম্ভ কবতে পাবছেন না আব এইসব মেয়েব দলেব সামনে বাজ্যেব গোপন জটিল সমস্যাগুলিব কথা বলেনই বা কি কবে। ধীব-প্রশ্রয়েব হাসি ফুটল খাদিচা বেগমেব মুখে।

'মির্জা, আপনি আমাদেব আত্মীয়। আব এবা আমাব পুত্রবধূবা, এবা আমাদেব অত্যন্ত শ্রদ্ধা কবে।' তাবপব কেমন যেন চপলসুবে বলল, 'আবম্ভ কবুন কি বলতে চান, লজ্জা কববেন না।'

'ধন্যবাদ,' অনুজ্জ্বল আলোয় মেয়েদেব পাতলা সাদা ওডনায় আধোঢাকা মুখ ও চোখগুলি আলাদা কবে লক্ষ্য কবা কষ্টকব। কিন্তু তাদেব হেনাবাঙান কোমল হাতগুলি, বেশমী পোশাক চেপে বসা উঁচু বক্ষদেশ ও সবু কোমব বলছিল যে তাবা যুবতী। শোনা যায় মুজাফফব মির্জাব স্ত্রীদেব মধ্যে সবচেয়ে সুন্দবী ও প্রেমময়ী কাবাকুজ বেগম –সে খাদিচা বেগমেব কানেব কাছে মুখে নিয়ে এসে কি একটা বলে আস্তে কবে হেসে উঠল। খাদিচা বেগমও হেসে ফেলল, কিন্তু বেশ জোবে ও চপলভাবে, তাবপব মাথা পিছনদিকে হেলিয়ে বাববকে বলল

'জনাব, শুনছি হীবাটেব সম্ভ্রান্ত এমনকি শাহবংশেব সুন্দবীদেবও চোখ পডছে আপনাব ওপব। কিন্তু এমন শৌর্যবান শাহ, এমন সুন্দব বীবপুবুষ, এমন প্রতিভাবান কবি নাবীহীন, হাবেমহীন জীবনযাপন কবেন। এ কি সত্যি?'

বাঙা হয়ে উঠলেন বাবব, চোখ সবিয়ে নিলেন এ সব কথা উঠছে কন সবই তো উনি জানেন।

'মহামান্য বেগম, এ সত্যি,' অস্বস্তি চেপে বললেন বাবব। 'এই বোধহয় লেখা ছিল আমাব ভাগ্যে।'

'মির্জা, আমাব মনে হয় ভাগ্য আপনাব প্রতি সদয় হবে এবাব। হীবাটে থেকে যান মুজাফফব বংশধব মির্জাব ভাই হয়ে। আপনি ও সে দু'জনেই তৈমুবেব বংশধব। আপনাব উপযুক্ত সুন্দবী বুদ্ধিমতী খুঁজে দেখা হবে হীবাটে। বিবাহ হবে আব সে উপলক্ষে হবে বিবাট ভোজসভা।'

এই চাপল্যভবা ঠাট্টাতামাসাব গূঢ় অর্থ আছে, বাবব সহজেই বুঝলেন বাবব ধূর্ত ও সাবধানী হাদিচা আপাতদৃষ্টিতে এমন সব সাধাবণ কথাবার্তাব মাধ্যমে কোনদিকে নিয়ে যেতে চান। মুজাফফব মির্জাব ভাই হওয়া মানে কেবলমাত্র তাবই সমর্থক হওয়া। একসময় হাদিচা সুলতান হুসেনেব পৌত্র মির্জা মুমিনেব খুনীদেব উৎসাহ জুগিয়েছিল। এখন বোধহয় সে বাদিউজজামানেব হাত থেকে বেহাই পেতে চাচ্ছে যাতে তাব ছেলে হীবাটেব সিংহাসনেব একচ্ছত্র অধিপতি হতে পাবে। যদি বাবব

মুজাফফবেব ভাই হন তো বাবব ছাড়া আব কে সাহায্য কবতে পারে তাব এ উদ্দেশ্যসাধনে?

'ধন্যবাদ, মহামান্যা বেগম,' চেষ্টাকৃত ধীরস্বরে বললেন বাবব, 'কিন্তু সে পথে একটা বাধা আছে '

'কি সে বাধা?'

'অতিথিকে মাফ কববেন, সে সব কথা মেয়েদেব শোনাব উপযুক্ত নয়

মাথা নিচু কবলেন বাবব। খাদিচা বেগম সোজা হয়ে বসল কেদারাতে, চোখের ইঙ্গিতে যেতে বলল মেয়েদেব, তাবা কুর্ণিশ কবতে কবতে চলে গেল।

এবপব বাবব বলতে আবম্ভ কবলেন যে শয়বানীব হিবাট আক্রমণ অবশ্যম্ভাবী, যে ভোজউৎসব, বিবাহাদিব কথা চিন্তা কবাব সময় এখন নয় মবণপণ যুদ্ধের জন্য প্রস্তুত হওয়া দবকাব এখন।

'আন্দিজান থেকে খবেজম, মার্ভ থেকে তুর্কিস্তান পর্যন্ত বিশাল এলাকা শয়বানীব দখলে, অগণনীয় সৈন্যসংখ্যা সংগ্রহ করেছে সে। প্রতিটি যুদ্ধেব জন্য কি প্রচণ্ড প্রস্তুতি সে চালায় তা জানি আমি। তাবপব যখন তাব দল নামে যুদ্ধক্ষেত্রে তখন অতি সাহসী বীব যোদ্ধাও পাবে না তাব সঙ্গে এ আমি নিজেব চোখে দেখেছি '

নতুন নতুন যুক্তি দেখিয়ে বাবব বোঝাতে লাগলেন শয়বানী খানেব যুদ্ধক্ষমতা আব নিষ্ঠুবতাব কথা। শেষে খাদিচা বেগমেব ধৈর্যচ্যুতি হল

'সেই আক্রমণ প্রতিরোধ কবা যায় কি করে সে কথা বলুন মির্জা?'

'পথ আছে কেবলমাত্র একটিই তৈমুবেব বংশোদ্ভূতদেব সবাইকে সংঘবদ্ধ কবতে হবে। যেখানেই আমাদেব কেউ শাসন কবছে তাদেব সবাব সৈন্যদল একত্র কবে, একত্রে যুদ্ধশিক্ষা দিতে হবে তাদেব যাতে সব মিলিয়ে পঞ্চাশ হাজার সৈন্যেব একদল হয়। সাবা শীতকাল ধবে তাদেব যুদ্ধবিদ্যা শিখিয়ে তাবপব 'এক নেতৃত্বে' যুদ্ধে নামা দবকাব।'

'সেই এক নেতৃত্ব দেবে কে ' সতর্ক প্রশ্ন খাদিচা বেগমেব।

কাসিমবেগেব দ্রুত দৃষ্টি ছুঁয়ে গেল বাববকে। তাব কাছে পরিষ্কার যে এই সৈন্যদলেব শ্রেষ্ঠ নেতা হতে পাবেন কেবল বাববই বাবব নিজেও তা জানেন আব চাইছেনও তা। কিন্তু যাব হাতে সৈন্য, তাব হাতেই তো ক্ষমতা। তাই একত্রিত সেনাদলেব নেতৃত্ব কেউ দেবে না তাকে, খাদিচা বেগম ক্ষমতাব ধারেকাছে ঘেঁষতে দেবে না নিজেব ছেলেকে ছাড়া আব কাউকে।

তাকে খুশি কবাব জ । বাবব হয়ত বলতেন সে সৈন্যদলেব নেতা হবেন মুজাফফব মির্জা।' (আব নিজে হবেন তাব প্রধান উপদেষ্টা) কিন্তু দ্বিতীয় শাহ্‌ বাদিউজজামানেব উজীবও সেখানে উপস্থিত। দুই ভাইয়েব বিবোধ ইতিমধ্যেই বহুদূবে গিয়ে পৌঁছেছে।

'কে সেই 'এক নেতৃত্বের' দায়িত্ব নেবে তা স্থির করবেন শাহ্ ভাইরা। ভোজউৎসব বন্ধ করা দরকার বেগম, রাজ্য প্রতিরক্ষার প্রতি সব মনোযোগ দেওয়া দরকার এখন। প্রতিটি দিন এখন মূল্যবান, মহামান্য বেগম।'

খাদিচা বেগম ফিরল হীরাটের বেগদের দিকে তাদের মতামত জানার জন্য।

জুনুনবেগ তার ঝোপড়া ভ্রূ কুঁচকিয়ে একদৃষ্টিতে তাকিয়ে রইল বাবরের দিকে:

'আমাদের অতিথি, মহামান্য মির্জা যে শয়বানী খানের ফন্দি-ফিকির আর তার শক্তির কথা আমাদের জানিয়েছেন এ ভাল কথা। কিন্তু আমি দৃঢ় নিশ্চিত যে মাভেরান্নহরে শয়বানী জয়লাভ করলেও খোরাসানে পা দেবার সাহস যদি তার হয় তো এখানে সে বিধ্বংস হবে ঠিকই। আবার বলি, মহামান্য বেগম, আমি নিশ্চিত অকারণ দুশ্চিন্তা ও উৎকণ্ঠার কোন কারণ নেই!'

জুনুনবেগের এই কথাগুলি খাদিচা বেগমের বেশ মনে ধরেছে বোঝা গেল।

'শয়বানীর বিধ্বংস হওয়া সম্পর্কে আপনার ভবিষ্যৎবাণী সফল হোক, মহামান্য বেগ! কিন্তু এমন কথা বলার পিছনে কোন যুক্তি আছে কি?' জিজ্ঞাসা করলেন বাবর আর বিস্মিত হয়ে ভাবলেন কত নির্বুদ্ধি আর আত্মাভিমানী হতে পারে লোকে।

'একথা আমি বলছি না মির্জা, একথা বলেছেন হীরাটের সর্বজনসম্মানিত ভবিষ্যদ্বক্তারা আর পবিত্র শেখরা।'

চোখে ভীরু অনুরোধের দৃষ্টি নিয়ে জুনুনবেগে তাকাল খাদিচা বেগমের দিকে। খাদিচা বেগম একটু প্রশ্রয়ের হাসি হেসে বলল:

'মহামান্য অতিথিবর্গ, আমাদের হীরাটে আছেন এক প্রখ্যাত ভবিষ্যদ্বক্তা, তাঁর নাম কুত্‌ব। এ পর্যন্ত কুত্‌ব যত ভবিষ্যদ্বাণী করেছেন সব ফলেছে। মাননীয় জুনুনবেগ উজীর হবার পরে স্বপ্নে কুত্‌ব দেখেছেন যে শয়বানী খানের তরোয়াল ভাঙবেন আমীর জুনুনবেগ। আমাদের মাননীয় জ্যোতির্বিদরা গ্রহনক্ষত্রের অবস্থান পরিমাপ করে এই ভবিষ্যদ্বাণীর যাথার্থ্য ঘোষণা করেছেন. . .' হাসিতে ভরে গেল খাদিচা বেগমের মুখ, বাবরের এমনকি মনে হল যে খাদিচা বেগম সোজাসুজি ব্যঙ্গ করছে 'জ্ঞানী' উজীরকে। 'এর পর আমাদের শেখরা জুনুনবেগের কাঁধে ঝুলিয়ে দিয়েছেন প্রার্থনার মাধ্যমে পবিত্র করা এক টুকরো ফিতে, আর এখন সবাই তাঁর নামের সঙ্গে 'হিজাব্রুল্লা' কথাটি যোগ দিয়ে ডাকে।'

আরবী ভাষায় 'হিজাব্রুল্লা' কথার অর্থ হল 'আল্লাহ্‌র বাঘ' 'আল্লাহ্‌র সিংহ' অর্থাৎ 'অজেয়,' 'সদাবিজয়ী'। সমধ্বনিবিশিষ্ট আরবী শব্দের বিভিন্ন অর্থ যে হতে পারে তা ভালই জানতেন বাবর। এই উপাধিগুলিও তো সম্পূর্ণ অন্য অর্থই বলছে! বাবর তিক্ত ব্যঙ্গের সুর ধরে রাখতে পারলেন না।

'মহামান্য জুনুনবেগ যে প্রকৃতই হিজাব্রুল্লা তাতে অবিশ্বাস করার মত সাহস হবে কার! মাননীয়া বেগমও যথার্থই উল্লেখ করেছেন পবিত্র মুল্লা ও জ্ঞানী ভবিষ্যদ্বক্তাদের

কথা। সেই দিনগুলির কথা মনে পড়ে গেল আমার যখন সারিপুলে আমি একা শয়বানীর বিরুদ্ধে খোলাখুলি যুদ্ধে নেমেছিলাম। মাননীয় কাসিমবেগও সেখানে উপস্থিত ছিলেন—মুল্লারা আর জ্যোতির্বিদরা তখন আমাদের বলতে লাগলেন: 'এই যে আটটি তারার মিলন হয়েছে এখন এ আপনার সৌভাগ্যের প্রতীক, যদি কাল যুদ্ধ আরম্ভ করেন তো আপনার জয় অবশ্যম্ভাবী!' আমাদের তাঁরা হিজাব্রুল্লা উপাধি দেননি, এমনিতেই তাঁদের কথায় বিশ্বাস করেছিলাম সাহায্য এসে পৌঁছবার অপেক্ষা না করেই যুদ্ধে নামলাম আমরা. . . হেরে গেলাম সে যুদ্ধে কারণ কেউ আমাদের সঙ্গে ছিল না,' এবার আর ব্যঙ্গের সুর নেই তাঁর গলায়। 'সেই ভুলের ফল ভোগ করে চলেছি আজ পর্যন্তও।'

খাদিচা বেগমের মুখ অন্ধকার, ঠোঁটদুটি শক্ত করে চাপা। জুনুনবেগ উদ্ধতভাবে প্রতিবাদ করল:

'মির্জা, হীরাটের ভবিষ্যদ্বক্তারা সমরখন্দের জ্যোতির্বিদের মত নয়!' হীরাটের মত এমন মহান শহরে সারিপুলের মত ভুল কেউ করবে না!'

'এ দেখি একেবারেই নির্বোধ।' ভাবলেন বাবর।

ক্রুদ্ধ উজীরকে শান্ত করার চেষ্টা করল বুরুন্দুক:

'মহামান্য জুনুনবেগ, আমাদের উচ্চসম্মানিত অতিথি কাবুলের মত অত দূর দেশের থেকে এখানে এসে উপস্থিত হয়েছেন আমাদের মঙ্গল করার জন্যই। পরিস্থিতি এখন সত্যিই বিপজ্জনক, এখন আমাদের প্রকৃতই চিন্তা করা উচিত কি করে শয়বানীর আক্রমণ প্রতিরোধ করা যায়, দেরি করা চলে না আর।'

খাদিচা বেগম ভাবল, এখন কোন একজন উজীরের পক্ষ নেওয়া ঠিক নয়, মিষ্টি কথায় দু'জনকেই বোঝাতে লাগল:

'শ্রদ্ধেয় জুনুনবেগ, আপনার বোঝা উচিত নিশ্চিন্ত থাকা উচিত নয় কিছুতেই। আর আমাদের বুরুন্দুকবেগেরও ভোলা উচিত নয় যে মানুষ একের পর এক পরাজয় সহ্য করে সে বিপদকে একটু বাড়িয়ে দেখবেই। এমনি অবস্থা আমাদে প্রিয় অতিথির. . . মির্জা, অপ্রয়োজনে বেশি উৎকণ্ঠিত হবেন না: যদি শয়বানী হীরাটের ওপর ঝাঁপিয়ে পড়ার সাহস করে তাহলে তার নিজের মৃত্যুই ডেকে আনবে তাতে!'

'খাদিচা বেগমের এত অভিজ্ঞতা থাকা সত্ত্বেও যে কি করে তোষামোদের উদ্দেশ্যে শেখদের করা ভবিষ্যদ্বাণীতে বিশ্বাস করেন ভেবে অবাক লাগে.' পরের দিন বাদিউজজামানকে বললেন বাবর।

মির্জা বাদিউজজামানের হাবভাব, চোখ কুঁচকে তাকাবার ভঙ্গি মনে করিয়ে দেয় তার পিতা হুসেন বাইকারার কথা. বাদিউজজামান অবজ্ঞার হাসি হেসে বলল:

'অবাক হবেন না। যাই বলুন না কেন মেয়েছেলে মেয়েছেলেই থেকে যাবে! চুলের বোঝা থাকলে কি হয়, বুদ্ধি নেই।'

'কিন্তু এই অদূবদর্শীতা বিবাট বিপদ ডেকে আনতে পাবে '

'কি আব কবা যাবে? তাঁব ক্রুব স্বভাবেব জন্যই মবতে হল আমাব আদবেব ছেলে মির্জা মুমিনকে।'

'সেই প্রচণ্ড ভুলেব কথা ভুলে যাওযাই ভাল, জনাব,—কাবণ শুনেছি সে সময আপনাব পিতা মত্ত অবস্থায ছিলেন।'

'ভুলতে পাবি না আমি, কিছুতেই পাবি না আমাব পবলোকগত পিতাব কোন অপবাধই নেই। পৌত্রকে অত্যন্ত স্নেহ কবতেন তিনি, তাব লেখা কবিতা কণ্ঠস্থ ছিল তাঁব প্রথম প্রথম তিনি আমাকেও অত্যন্ত ভালবাসতেন। আমাকেই, একমাত্র আমাকেই সিংহাসনেব উত্তবাধিকাবী ভাবতেন তিনি। খাদিচা বেগম সদাই পন্থা খুঁজেছেন আ'মাদেব মধ্যে বিবোধ বাধানব। আব যখন মির্জা মুমিন তাব ছেলেব অর্থাৎ আমাব আপন ভাইযেব বিবুদ্ধে যুদ্ধে নামল আব বন্দী হল তাব হাতে তখন সেই পন্থাটি খুঁজে পেলেন তিনি মত্ত শাহেব আদেশে তিনি তাকে বধ কবেন, এব ফলে পিতাব আব আমাব মধ্যে সৃষ্টি কবেন শত্রুতা। এব পবেই খাদিচা বেগমেব ছেলে আমাব ভাই মুজাফফব মির্জা সিংহাসনেব উত্তবাধিকাবী হল, আমাব পবিবর্তে। আজকেব এই পবিস্থিতিও ঐ ধূর্ত নাবীবই সৃষ্টি। আমি জানি বেগম আপাতত আমাকে সহ্য কবে চলেছেন, কোন সুবিধাজনক সমযেব অপেক্ষায আছেন যখন আমাকে হত্যা কবে মুজাফফব মির্জাকে হীবাটেব একচ্ছত্র শাহ্ কববেন।'

বাবব ভাবলেন বাদিউজ্জামানকে জিজ্ঞাসা কববেন শযবানী খানেব কথা কোন নতুন খবব আছে নাকি?

'খবেজম দখল কবে খান ফিবে গেছে সমবখন্দ

'তাব মানে এবাব খোবাসানেব পালা। খান এদিকে আসবে এবাব, নিশ্চিতভাবে বললেন বাবব।

'এত শীঘ্র এসে পডবে নাকি? খবেজম অভিযানেব পব দু এক বছব বিশ্রাম কববে না নাকি?'

হীবাটেব শাসকবা দেখছি কোন খববই জানেন না, শত্রুপক্ষেব থেকে সংবাদ এনে দেওযাব জন্য ওঁব কি কোন চবও নেই নাকি। দুই শাহেব অসংখ্য চব নিযুক্ত পবস্পবেব বিবুদ্ধে। তৈমুবেব বংশধবদেব ধ্বংসকাবী শযবানী খানেব সম্বন্ধে তাদেব কোন মাথাব্যথা নেই। এই অজ্ঞানতায আবাবও বিস্মিত না হযে পাবেন না বাবব আবাব চেষ্টা কবলেন যুক্তি দিযে বোঝাতে বাদিউজ্জামানকে

'আমি নিজেব অভিজ্ঞতা দিযে জানি, জাঁহাপনা, শযবানী খান কত সতর্ক, চতুব খানেবচববা যে দববেশ বা ব্যবসাযীব ছদ্মবেশে হীবাটে আসছে আব এখান থেকে প্রযোজনীয খববাখবব যে সমবখন্দে খানকে পাঠাচ্ছে সে বিষযে আমাব কোন সন্দেহই নেই।'

বাদিউজ্জামান অনুভব করল তাঁরা যে এমন নিশ্চিন্ত রয়েছেন তার প্রতি খোঁচা রয়েছে বাবরের কথায়। ঠাট্টার মাধ্যমে উত্তর দিল

'আচ্ছা মির্জা, আপনার চররা সমরখন্দ থেকে আরো তাজা কোন খবর এনেছে নাকি?'

'বিশ্বাস করুন, আমি আপনাকে পিতার সমান জ্ঞান করি আমি আপনার অতিথি, ব্যক্তিগত অভিজ্ঞতায় আমি জানি যে যারা শয়বানীর বিপক্ষে তাদের নিশ্চিন্ততার সুযোগ নিতে হয় কেমন করে তা সে জানে। যখন কেউ আশঙ্কা করে না যে সে এসে পড়বে তখন সে একটি অভিযানের পরে ক্লান্ত সৈন্যদলকে সেই দখল করা অঞ্চলে রেখে সঙ্গে সঙ্গেই অভিযানে বেরিয়ে পড়বে অন্য এক সৈন্যদল নিয়ে, যারা এতদিন বিশ্রাম করছিল। হঠাৎ এই আক্রমণ প্রতিরোধ করবার জন্য শক্তি সংগ্রহ করে ওঠা সম্ভব হয় না শত্রুর পক্ষে। শয়বানীর দলের এমন শক্তিশালী হওয়ার কারণ হল যে সে নিজের সব ভাইদের, সব পরিজনদের যারা কোন না কোনভাবে তাকে সাহায্য করতে পারে, তাদের সবাইকে ঐক্যবদ্ধ করেছে এমন বিপজ্জনক শত্রুর বিরুদ্ধে দাঁড়াতে হলে আমাদের, তৈমুরের বংশধরদের সব বিবাদ ভুলে যেতে হবে। আমরা যদি ঐক্যবদ্ধ না হই এক সেনানায়কের অধীনে যুদ্ধ করবার জন্য প্রকৃত প্রস্তুতি যদি না নিই তো বিপদ ঘটবে।'

'এক সেনানায়কের অধীনে? কে তা হবে, জনাব?'

এবার বাবর বুঝতে পারলেন– দুই ভাই ই মনে মনে বলছেন, 'আমি যদি শাসক না হই তো ওকেও হতে দেব না।' আর এই যে রাজ্যের জন্য এরা দু'ভাই কামড়াকামড়ি করছে, তা যেন না পড়ে এদের দু'জনের বা বাবরের হাতে যদি নিয়তির বিধান তাই হয় তো রাজ্য চলে যাক সম্পূর্ণ অন্য কোন লোকের হাতে।

'আপনারা কি যুদ্ধযাত্রা করবেনও পৃথক পৃথকভাবে?'

'তা নয় তো কি? আমাদের দু'জনেরই আলাদা আলাদা সৈন্যদল, নিজস্ব সেনানায়ক। মুজাফফর মির্জাকে বিশ্বাস করি না আমি। কিন্তু আপনার সঙ্গে যে কোন রণাঙ্গণে যেতে প্রস্তুত আছি। আপনি হীরাটে থেকে যান, আমার সেনানায়ক হয়ে যা করতে বলবেন তাই করব।'

এক্ষেত্রে দুই ভাইয়ের খুব মিল দু'জনেই চায় যে যুদ্ধের অভিজ্ঞতা সম্পন্ন বাবর তাঁর সৈন্যসামন্ত দলবল নিয়ে হীরাটে থেকে যান আর যখন বিপদ আসবে তখন শয়বানীর বিরুদ্ধে যুদ্ধে নামেন কেবল তার সঙ্গেই, ভাইয়ের সঙ্গে নয়।

হুসেন বাইকারার ছেলেদের মধ্যে এই ক্ষমতা ভাগ বাবরকে মনে করিয়ে দেয় তলাফুটো জাহাজের কথা। এমন ক্ষতিগ্রস্ত জাহাজে থাকার দরকার কি তাঁর?

মুল্লা ফজলুদ্দিন শেষ পর্যন্ত মনে জোর নিয়ে উনসিয়া প্রাসাদে এলেন বাবরের সঙ্গে দেখা করতে। সাধারণত দুপুরবেলার নামাজের পরে দৈনন্দিন জীবনের ব্যস্ততায় ঢিলা পড়ে, কিন্তু আজ দেখা গেল অন্যরকম। বোঝা যাচ্ছে সৈন্যরা, দাসেরা ব্যস্তসমস্ত হয়ে দূরের পথে রওনা দেবার জন্য জোগাড়যন্ত্র করছে।

একটা ঢাকা বারান্দায় তাহিরের সঙ্গে দেখা হল, চিন্তিত, ব্যস্তভাব:

'আল্লাহ্‌র দোয়া আপনি এসেছেন মামা!'

'ব্যাপার কি, তাহির?'

'আপনাকে বলতে পারি: কাল ভোরবেলায় হীরাট ছেড়ে যাচ্ছি আমরা।'

'কাবুল যাচ্ছ?'

'হ্যাঁ। কিন্তু শাহ্ ভাইদের তা জানার কথা নয়,' গলা নামিয়ে বলল তাহির। 'তারা জানে. . . আমরা শীতকাল কাটাব শহরের বাইরে।'

ফজলুদ্দিন কেমন যেন চুপসে গেলেন সঙ্গে সঙ্গে, দীর্ঘশ্বাস ফেলে অভিযোগ করলেন:

'আবার আমাদের, অসহায়-অনাথদের ফেলে যাচ্ছ. . .'

'শীতকাল চলে গেলে, আপনিও কাবুল চলে আসুন। গতবার আপনি যখন বাবরের সঙ্গে দেখা করেন তিনি নিজেই তো আপনাকে আমন্ত্রণ জানান।'

'যাওয়া কি অতই সহজ, রে? তিরিশ-চল্লিশ দিন লাগে পথে। ছেলেবউ নিয়ে

বিষণ্নমনে ফজলুদ্দিন বাবরের কাছে চললেন। প্রশস্ত বিশাল কক্ষটি যেটি আগে নবাইয়ের অভ্যর্থনাকক্ষ ছিল, তার সোনার নকশা করা দরজার কাছে প্রহরী দাঁড়িয়েছিল। তাকে বোধহয় বলা ছিল মওলানার আসার কথা। সে ভিতরে গিয়ে তক্ষুনি আবার বেরিয়ে এল, তারপর দরজা খুলে ধরল ফজলুদ্দিনের সামনে।

যাঁরা সেখানে বসে বাবরের সঙ্গে আলাপরত ছিলেন তাদের মওলানা চিনতে পারলেন সঙ্গে সঙ্গেই। তাঁদের মধ্যে একজন—কবি মুহম্মদ সুলতান, বছর পঁযতাল্লিশ হবে বয়স, দাড়িগোঁফহীন মুখমণ্ডল: নবাইয়ের সঙ্গে তিনি ভালই পরিচিত ছিলেন। তাঁর একটু কাছে পায়ের ওপর পা রেখে বসে আছেন প্রখ্যাত লিপিকার সুলতান আলি মাশহাদি। বাবরের ডান দিকে বসে আছেন কামালুদ্দিন বেখজাদ ও খন্দামির।

আসন ছেড়ে উঠে দাঁড়িয়ে মওলানাকে অভ্যর্থনা জানালেন বাবর। তাঁর সঙ্গে সঙ্গে বাকীরাও উঠে দাঁড়ালেন। অর্ধচন্দ্রাকারে বসে থাকা কবিজ্ঞানীদের মাঝে একটি জায়গায় বসতে যাচ্ছিলেন স্থপতি, কিন্তু সেখানে উপস্থিত সবার মধ্যে সর্বকনিষ্ঠ, বাবরকে বাদ দিয়ে, খন্দামির বললেন:

